নান্যং পতিং বৃণে বীর তমৃতে শ্রীনিকেতনং। তুষ্যতাং মে স ভগবান্ মুকুন্দোঽনাথসংশ্রয়ঃ।
কালিন্দীতি সমাখ্যাতা বসামি যমুনাজলে। নির্ম্মিতে ভবনে পিত্রা যাবদচ্যুতদর্শনং ॥ ১৪ ॥

শ্রীধরস্বামী।

অয়ং মাং কাময়েতেতি শঙ্কয়াহ নান্যমিতি ॥ ১৪ ॥

বৈষ্ণবতোষণী।

বিবক্ষিতং ভগিনীশব্দে স্বসৃত্বমাত্রস্যৈব রূঢ্যা তত্র তাবন্মাত্রস্য প্রতীতেঃ। বরারোহা শব্দস্যাপ্যেবং মে গতিঃ কার্য্যা। শোভনে হে পরম গুণবতীত্যন্তঃ স্বানুরূপ পরমসৌন্দর্য্যাদি যুক্তং পতিমিচ্ছসীতি ভাবঃ। কথয় তৎসর্ব্বং ময়া পৃষ্টং প্রত্যুত্তরয়। কন্যামিত্যত্র সর্ব্বমিতি পাঠঃ ক্বচিৎ। যদ্বা। হে শোভনে ইতি শোভনপ্রকারেণ কথয়িতুমর্হসীতি ভাবঃ ॥

তত্র মদভীষ্টাদন্যোঽয়ং পুরুষ ইত্যাশঙ্ক্য সহসৈব স্বাভিলষিতং বানক্তি অহমিতি দেবশ্রেষ্ঠত্যাদরে তথাপি দেবাস্মীতি ভাবঃ। বিষ্ণুং নিজৈশ্বর্য্যেণ সর্ব্বব্যাপকং অতো বরেণ্যং সর্ব্বশ্রেষ্ঠং অতো বরদং সর্ব্বাভীষ্টদং অতস্তমেব পতিমিচ্ছন্তী ॥ ১৩ ॥

শ্রীনিকেতনং প্রেমভরেণ সদা বক্ষসি লক্ষ্মীং বিভ্রত্তমপীত্যর্থঃ। যদ্বা। শ্রিয়ঃ আশ্রয়ং সাপি যমাশ্রিতবতী তং বা কা ন বৃণীতেতি। যদ্বা। শ্রিয়ঃ সর্ব্বস্যাঃ সম্পদো নিকেতনং ইতি ব্রহ্মরুদ্রাদয়ো ব্যাবর্ত্তিতাঃ। বীর হে ধর্ম্মশূরেতি অন্যকামা ত্বং নৈবেচ্ছসীতি ভাবঃ। নন্বসৌ দুর্ল্লভং সত্যং দীনবাৎসল্যাৎ স্বীকরোত্বিত্যাহ তুষ্যতামিতি। স বিষ্ণুর্যতো ভগবান্ কারুণ্যাদ্যশেষে গুণযুক্তঃ অতএব মুকুন্দঃ সর্ব্বদুঃখবিমোচকঃ কিঞ্চানাথজনস্য নাথান্তরশূন্যস্য সংশ্রয়ঃ শরণং। যদ্বা। ভগবান্ পরমেশ্বরোঽপি তুষ্যতু যতোঽনাথসংশ্রয়ঃ। নমু তস্মিন্নেব কুত ঈদৃশাগ্রহস্তত্রাহ মুকুন্দঃ অনন্যকামত্বাত্তস্মাদেব মনাধি মোচনং ভবিষ্যতীতি ভাবঃ। যদ্বা। ভগবানশেষৈশ্বর্য্য প্রকটনপরঃ শ্রীকৃষ্ণ ইত্যর্থঃ। ব এবানাথসংশ্রয়ো মুকুন্দোঽসুরাণামপি গতিপ্রদত্বাৎ শ্রীবৈকুণ্ঠনাথাদয়োঽপি ব্যাবর্ত্তিতাঃ। অনেন ক্বচিদেতদ্বিরুদ্ধো যমযমীসংবাদশ্চ পরিহৃতঃ। এবং বদন্তি রাজর্ষে ইত্যাদি বৎ। কিঞ্চ যমুনেয়ং খলু দ্বিবিধয়া মূর্ত্ত্যা বর্ত্ততে ভগবৎ প্রেয়সীত্বেন সাক্ষাদ্রূপয়া সাগরপত্নীত্বেনাভাসরূপয়া চ। যথৈব শ্রীদ্বারকায়াং বর্ত্তমানাপি শ্রীবলদেবেনাকৃষ্যমাণা তং তুষ্টাবেতি বক্ষ্যতে তত আভাসাংশেনাপি যদি স্যাত্তথা ধর্ম্মরক্ষার্থমবতীর্ণতয়া লোকান্তরবিভীষিকার্থমেব তৎপ্রপঞ্চিতমিতি জ্ঞেয়ং ॥

এবং জাত্যাদিকং তৎ পৃষ্টং কথয়িত্বা নামাহ কালিন্দীতি যমুনাং সমমেকপর্য্যায়ং যথাস্যাত্তথা খ্যাতা সতী জলে নিজ প্রভাবময়ে বসামি। নমু জলে বাসস্তব মৎস্যা ইব সর্ব্বত্র সঞ্চরন্ত্যাঃ স্যাত্তত্রাহ নির্ম্মিত ইতি জল এব কয়াপি বিদ্যায় পিত্রা শ্রীরবিদেবেন নির্ম্মিতে ভবনে ইতি তস্য কেনাপ্যতর্ক্যত্বং স্বেচ্ছয়া সর্ব্বত্র সঞ্চারিত্বং চ ব্যঞ্জিতং। স্নেহেন ভবনস্যোত্তমত্বং চ সূচিতং। তথাপি তস্মিন্মম মোহো নাস্তীত্যাহ যাবদিতি অচ্যুতস্য ন মে ভক্তঃ প্রণশ্যতীতি স্বপ্রতিজ্ঞাতশ্চ্যুতিরহিতস্য ভগবতো দর্শনং তৎ কর্ত্তৃকাঙ্গীকারং যাবত্তাবত্তমেব কালং ব্যাপ্য ইত্যর্থঃ। অতএব দর্শনে সতি তপঃফলসিদ্ধ্যা নানেন মে প্রয়োজনমিতি ভাবঃ ॥ ১৪ ॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

তস্মাচ্চঙ্কমানা স্বনিষ্টাং ব্যতিরেকেণাপি জ্ঞাপয়ন্ত্যাহ নান্যমিতি। অনাথসংশ্রয় ইতি স এব নাথ স্বভক্তজনরক্ষক ইতি বিশ্বাসাদেবাহমবলাপি নির্জ্জনে বসন্ত্যাপি পুরুষান্তরান্ন বিভেমীতি ভাবঃ ॥

সমাখ্যাতেতি সূর্য্যস্য কন্যাং মাং কো ন জানাতীতি স্বপ্রভাবঞ্চ জ্ঞাপয়তি। পিত্রা নির্ম্মিতে ভবনে ইতি পিতুঃ সূর্য্যস্যাপ্যহমিতি বাৎসল্যপাত্রীতি মৎপ্রাতিকূল্যে কোনাম প্রভবেদিতি ভাবঃ ॥ ১৪ ॥

হে বীর! শ্রীনিবাস ব্যতিরেকে আমি অন্য পতি বরণ করিব না। অনাথের আশ্রয় সেই মুকুন্দ ভগবান্ আমার প্রতি সন্তুষ্ট হউন ॥

আমার নাম কালিন্দী, আমার পিতা যমুনা জলমধ্যে এক পুরী নির্ম্মাণ করিয়াদিয়াছেন, যাবৎ শ্রীকৃষ্ণ দর্শন না পাইব তাবৎ তথায় বাস করিব ॥ ১৪ ॥

তথাবদদ্‌গুড়াকেশো বাসুদেবায় সোঽপি তাং। রথমারোপ্য তদ্বিদ্বান্ ধর্ম্মরাজমুপাগমৎ ॥ ১৫ ॥
যদৈব কৃষ্ণঃ সন্দিষ্টঃ পার্থানাং পরমাদ্ভুতং। কারয়ামাস নগরং বিচিত্রং বিশ্বকর্ম্মণা ॥ ১৬ ॥
ভগবাংস্তত্র নিবসন্ স্বানাং প্রিয়চিকীর্ষয়া। অগ্নয়ে খাণ্ডবং দাতুমর্জ্জুনস্যাস সারথিঃ ॥ ১৭ ॥
সোঽগ্নিস্তুষ্টো ধনুরদাদ্ধয়ান্ শ্বেতান্ ধ্বজাম্ রথং। অর্জ্জুনায়াক্ষয়ৌ তূণৌ বর্ম্মচাভেদ্যমস্ত্রিভিঃ॥১৮

### শ্রীধরস্বামী।

আদাবেব তদ্বিদ্বান্ ॥ ১৫ ॥

প্রসঙ্গাৎ তৎকালীনং চরিতান্তরমাহ যদৈবেতি। পার্থৈর্যদৈব সংদিষ্টো বিজ্ঞাপিতঃ শ্রীকৃষ্ণ স্তদৈব তেষাং বিশ্বকর্ম্মণা দেবশিল্পিনা নগরং কারয়ামাস ॥ ১৬॥

কিঞ্চ ভগবান্ নিরতিশয়ৈশ্বর্য্যগুণবানপি অর্জ্জুনস্য ধনুরাদি লাভায় সারথিরাস খাণ্ডবং নাম ইন্দ্রস্য বনং॥ ১৭ ॥

অক্ষয়ৌ অক্ষয়শায়কৌ ॥ ১৮ ॥

### বৈষ্ণবতোষণী।

তদ্বিদ্বানিতি পূর্ব্বমেব তদর্থং গত ইতি ভাবঃ। ধর্ম্মরাজমিতি ধর্ম্মজ্ঞতয়া তেনাপি সর্ব্বমবুধ্যতৈবেতি ভাবঃ ॥ ১৫ ॥

ধর্ম্মরাজাদীনাঞ্চ তেষাং সর্ব্বেষাং প্রকারান্তরেণ হিতমাচরদিতি। পূর্ব্বকথামাহ যদেতি চতুর্ভিঃ। তত্রায়ং ক্রমঃ পূর্ব্বং নগররচনং ততঃ খাণ্ডবদাহঃ ততঃ সভাহরণং ততঃ কালিন্দীলাভঃ এব শব্দেন পার্থবাক্যপালনং তস্য বোধয়তি পরমাদ্ভুতত্বে হেতু র্বিচিত্রং চতুর্দ্দশ ভুবনবর্ত্তিবিবিধশোভাঢ্যমিত্যর্থঃ ॥ ১৬ ॥

নিতরাং চিরং সুখং বসন্। টীকায়ামর্জ্জুনস্যেত্যাদিকমগ্নয়ে খাণ্ডবং দাতুমিত্যস্যোপলক্ষণত্বগমকং ॥ ১৭ ॥

সোঽগ্নিরিত্যনেন শ্রীকৃষ্ণায় চক্রমদাদিত্যন্যত্র প্রসিদ্ধমপি নাত্রোক্তং। স উপভুক্তখাণ্ডবঃ। হে নৃপেতি পিতামহস্য তল্লাভেন তস্য প্রহর্ষাৎ ॥ ১৮ ॥

### ক্রমসন্দর্ভঃ।

যাবদচ্যুতদর্শনমিতি। তৎ কর্ত্তৃকাঙ্গীকারপর্য্যন্তমিত্যর্থঃ ॥ ১৫ ॥ ১৬ ॥

ভগবানিতি। অত্র তু ক্রমোঽয়ং। পূর্ব্বং খাণ্ডবদাহ স্ততঃ কালিন্দীলাভঃ। ততো নগরনির্ম্মাণং ততঃ সভোপহার ইতি। খাণ্ডবদাহানন্তরমেবাগ্নেঃ সকাশাত্তদ্রথাদিপ্রাপ্তেঃ ॥ ১৭——২২ ॥

### শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

রথমারোপ্যেতি। অয়ি সুন্দরি বরেণ্যো বিষ্ণুরহমেবেত্যতঃ স্বপিতৃপদিষ্টমদীয় ধ্যানস্য স্বীয় শুদ্ধহৃদয়োত্থভাবস্য চ প্রামাণ্যাদেব ত্বং মাং পরিচিনুহীত্যুক্ত্বা তস্যা রথারুরুক্ষামুৎপাদ্যৈবেতি ভাবঃ। তাং গৃহীত্বা রথমারুহেত্যনুক্তেঃ। তদ্বিদ্বানিত্যাদাবেব তদর্থং গত ইতি ভাবঃ ॥ ১৫ ॥

যদৈবেত্যত্রায়ং ক্রমঃ পূর্ব্বং নগররচনাঃ। ততঃ খাণ্ডবদাহ স্ততঃ সভাহরণং ততঃ কালিন্দীলাভ ইতি সন্দিষ্টঃ পার্থৈ র্যদৈব বিজ্ঞাপিত স্তদৈবেত্যর্থঃ ॥ ১৬ ॥

অর্জ্জুনস্য ধনুরাদিলাভায় সারথিরাস অভূৎ। খাণ্ডবং নামেন্দ্রস্য বনং ॥ ১৭ ॥ ১৮ ॥

গুড়াকেশ অর্জ্জুন শ্রীকৃষ্ণের নিকটে সেই সকল কথা কহাতে বাসুদেব পূর্ব্বেই তাহা অবগত ছিলেন, এজন্য তাঁহাকে রথে উত্তোলন করিয়া অর্জ্জুনের সহিত ধর্ম্মরাজ যুধিষ্ঠিরের নিকট গমন করিলেন ॥১৫॥

পরে পৃথাতনয়গণ কর্ত্তৃক আদিষ্ট হইয়া তথায় তৎক্ষণাৎ বিশ্বকর্ম্মা দ্বারা তাঁহাদিগের নিমিত্ত এক অদ্ভুত বিচিত্র নগর প্রস্তুত করিলেন ॥ ১৬ ॥

ভগবান্ আত্মীয়গণের প্রিয়করণেচ্ছায় তথায় অবস্থান করত খাণ্ডব নামক ইন্দ্রের বন অগ্নিকে প্রদান করিবার জন্য অর্জ্জুনের সারথি হইলেন ॥ ১৭ ॥

হে রাজন্! তখন সেই অগ্নি তুষ্ট হইয়া অর্জ্জুনকে ধনুঃ, শ্বেত অশ্ব, ধ্বজ, অক্ষয় তূণদ্বয় এবং অস্ত্র-দ্বারা অভেদ্য বর্ম্ম প্রদান করিলেন ॥ ১৮ ॥

ময়শ্চ মোচিতো বহ্নেঃ সভাং সখ্যে উপাহরৎ। যস্মিন্ দুর্য্যোধনস্যাসীজ্জলস্থলদৃশি ভ্রমঃ।
স তেন সমনুজ্ঞাতঃ সুহৃদ্ভিশ্চানুমোদিতঃ। আয়যৌ দ্বারকাং ভূয়ঃ সাত্যকিপ্রমুখৈর্বৃতঃ ॥ ১৯ ॥
অথোপযেমে কালিন্দীং সুপুণ্যর্ত্বৃক্ষ ঊর্জ্জিতে। বিতন্বন্ পরমানন্দং স্বানাং পরম মঙ্গলঃ ॥ ২০ ॥
বিন্দানুবিন্দাবাবন্ত্যৌ দুর্য্যোধনবশানুগৌ। স্বয়ম্বরে স্বভগিনীং কৃষ্ণে সক্তাং ন্যষেধতাং।
রাজাধিদেব্যাস্তনয়াং মিত্রবৃন্দাং পিতৃষ্বসুঃ। প্রসহ্য হৃতবান্ কৃষ্ণো রাজন্ রাজ্ঞাং প্রপশ্যতাং॥২১

শ্রীধরস্বামী।

খাণ্ডবদাহকবহ্নেঃ। সখ্যে অর্জ্জুনায়। যস্মিন্নিতি সামান্যতো নির্দ্দেশঃ। যস্যামিত্যর্থঃ। জলস্থলয়োর্দর্শে দৃষ্টৌ ভ্রমঃ। যদ্বা। জলে স্থলবৎ দৃক্ দৃষ্টি র্যস্মিন্ তৎ জলস্থলদৃক্ তস্মিন্ ভ্রম আসীদিতি ॥ ১৯ ॥

সুপুণ্যঃ ঋতুঃ ঋক্ষঞ্চ যস্মিন্ তস্মিন্ ॥ ২০ ॥

পঞ্চমং মিত্রবিন্দাবিবাহমাহ বিন্দানুবিন্দাবিতি দ্বাভ্যাং। আবন্ত্যৌ অবন্তীরাজৌ অবন্ত্যা রাজানৌ ॥ ২১ ॥

বৈষ্ণবতোষণী।

মোচিতো ভগবতা ॥

এবং পূর্ব্ববৃত্তমুক্ত্বা পুনরাবৃত্ত্যা শ্রীকালিন্দ্যানয়নানন্তরং বৃত্তমাহ স ইতি। তেন ধর্ম্মরাজেন সমাগমনুজ্ঞাতঃ। বারম্বারং জিগমিষন্নপি মহাস্নিগ্ধস্য তস্যানুজ্ঞামনত্যন্তাং বুদ্ধা পূর্ব্বং ন চচাল অধুনা শ্রীকালিন্দীবিবাহাপেক্ষয়া তাং প্রাপ্তঃ সন্নিতি সংশব্দার্থঃ সুহৃদ্ভিরর্জ্জুনাদিভিঃ ॥ ১৯ ॥

সুপুণ্যে বিবাহাতিপ্রশস্তে ঋতৌ ঋক্ষে চ স্বৈন্দ্বকাং তত্রাপি ঊর্জ্জিতে ঋতৌ রবিশুক্রাদিযুক্তে ঋক্ষে তু সম্পাদাদোকতরে শুভচন্দ্রে শুভগ্রহযুক্তদৃষ্টে চ নিহিত ইত্যর্থঃ। স্বত এব পরমমঙ্গলোহপি ইতি লোকশিক্ষার্থমেব তত্তদপেক্ষেতি ভাবঃ। যদ্বা। পরমমঙ্গল স্তৎপ্রভাবেন স্বয়মেব সর্ব্বমঙ্গলোপসম্পত্তেরিত্যর্থঃ ॥ ২০ ॥

স্বয়ম্বরেঽপি কৃষ্ণে সক্তাং আসক্তাং ন্যষেধতাং ॥

পিতৃষ্বসুরিতি যদুবংশে স্বসম্বন্ধি বিবাহস্যাচর প্রাপ্তত্বাদ্দোষ ইতি ভাবঃ। কিঞ্চ কৃষ্ণঃ যে যথা মাং প্রপদ্যন্তে ইতি রীত্যাকৃষ্যমাণ চিত্তত্বাদপি তন্নামেত্যর্থঃ। শিবিদেশোদ্ভবত্বাদস্যা এব শৈব্যেতি নাম অত এবাগ্রে কুরুক্ষেত্রযাত্রায়াং শ্রীদ্রৌপদীপ্রশ্নে শৈব্যে ইতি সম্বোধনং। ব্যাখ্যাতঞ্চ তৈঃ। শৈব্যে মিত্রবিন্দে ইতি ॥ ২১ ॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

সখ্যে খাণ্ডবদাহকবহ্নে র্মিত্রায়ার্জ্জুনায় যস্মিন্ যস্যাং ॥ ১৯ ॥ ২০ ॥

পঞ্চমং মিত্রবিন্দাবিবাহমাহ বিন্দেতি দ্বাভ্যাং। আবন্ত্যৌ অবন্তীভূপালৌ ॥ ২১ ॥

শ্রীকৃষ্ণ সেই খাণ্ডবদাহক বহ্নি হইতে ময়দানবকে মোচন করেন এবং সখা অর্জ্জুনের নিমিত্ত এক সভা প্রস্তুত করেন, যে সভাতে দুর্য্যোধনের জল স্থল বিষয়ে দৃষ্টি বিভ্রম হইয়াছিল। অনন্তর শ্রীকৃষ্ণ অর্জ্জুন ও অন্যান্য সুহৃদ্বর্গ কর্ত্তৃক অনুমোদিত এবং সাত্যকি প্রভৃতি কর্ত্তৃক পরিবৃত হইয়া পুনর্ব্বার দ্বারকাপুরী প্রস্থান করিলেন ॥ ১৯ ॥

পরে দ্বারকায় উপস্থিত হইয়া পুণ্য ঋতুতে ও শুভ নক্ষত্রে কালিন্দীর পাণিগ্রহণ করিলেন এবং পরম মঙ্গল স্বরূপে আত্মীয়গণের আনন্দ বিস্তার করিতে লাগিলেন ॥ ২০ ॥

দুর্য্যোধনের বশবর্ত্তী অবন্তী দেশের রাজা বিন্দ ও অনুবিন্দ উভয়ে শ্রীকৃষ্ণের প্রতি আসক্তা স্বীয় ভগিনী মিত্রবৃন্দাকে স্বয়ম্বর হইতে নিবৃত্ত করিয়াছিলেন। হে রাজন্! পরে শ্রীকৃষ্ণ স্বীয় পিতৃষ্বসা রাজাধিদেবীর তনয়া সেই মিত্রবৃন্দাকে সকল রাজগণের সমক্ষ হইতে সহসা হরণ করেন ॥ ২১ ॥

নগ্নজিন্নাম কৌশল্য আসীদ্রাজাতিধার্ম্মিকঃ। তস্য সত্যাভবৎ কন্যা দেবী নাগ্নজিতী নৃপ ॥ ২২ ॥
ন তাং শেকুর্নৃপা বোঢ়ুমজিত্বা সপ্তগোবৃষান্। তীক্ষ্ণশৃঙ্গান্ সুদুর্দ্ধর্ষান্ বীরগন্ধাসহান্ খলান্ ॥২৩॥
তাং শ্রুত্বা বৃষজিল্লভ্যাং ভগবান্ সাত্বতাংপতিঃ। জগাম কৌশল্যপুরং সৈন্যেন মহতাবৃতঃ ॥২৪
স কোশলপতিঃ প্রীতঃ প্রত্যুত্থায়াসনাদিভিঃ। অর্হণেনাপি গুরুণা পূজয়ন্ প্রতিনন্দিতঃ।.

শ্রীধরস্বামী।

ষষ্ঠমাহ নগ্নজিদিতি। কৌশল্যঃ অযোধ্যাধিপতিঃ। সত্যা নাম কন্যা অভবৎ আসীৎ। দেবী কান্তিমতী। নাগ্নজিতীতি পিতৃ নাম্না প্রসিদ্ধেত্যর্থঃ ॥ ২২ ॥

বীরস্য গন্ধমপি ন সহন্ত ইতি তথা তান্। খলান্ দুষ্টান্ ॥ ২৩ ॥

বৃষান্ জয়তি যস্তেন লভ্যাং ॥ ২৪ ॥

প্রতিনন্দিতঃ তং প্রতিনন্দিতবান্। শ্রীকৃষ্ণেন বা স প্রতিনন্দিতঃ ॥ ২৫ ॥

বৈষ্ণবতোষণী।

অতিধার্ম্মিকঃ শ্রীভগবদ্ধর্ম্মপর ইত্যর্থঃ ॥ ২২ ॥

সচ তাং শ্রীভগবতে দাতুমিচ্ছন্নপি দুষ্টরাজসঙ্ঘাদিভ্যো বিভ্যদুপায়মকরোদিত্যভিপ্রেত্যাহ নেতি গোবৃষানিতি গোবলীবর্দ্দবদন্যধিকার্থং। যদ্বা। বৃষশ্রেষ্ঠান্। যদ্বা। গোষু ধেনুষু স্থিতান্ অবাস্তান্ বৃষানহঞ্জিশ বন্ধনাদিনা বশান্ কৃত্বা খলান্ হিংস্রান্ অসুরস্বভাবত্বাৎ। তচ্চ দ্বিতীয়স্কন্ধে যেচ প্রলম্বেত্যাদৌ সপ্তোক্ষণাপি গণনাৎ মুক্তিকথনাচ্চ। মুক্তিশ্চ ভগবৎস্পর্শপ্রভাবেণ দেহান্তে জ্ঞেয়া ॥ ২৩ ॥

ভগবান্ সর্ব্বশক্তিযুক্তঃ কিঞ্চ সাত্বতাং ভক্তানাং পতিঃ পালনশীলঃ অতস্তত্রৈব মহতা সৈন্যেনাবৃতঃ সন্ জগাম ॥ ২৪ ॥

সচ তস্মা এব কন্যাং দাতুং কৃততাদৃশব্যাজঃ অতএব প্রীতঃ প্রথমত স্তাবল্লৌকিকরীত্যা আসনাদিভিঃ পূজয়ন্ পুনরর্চ্চনরীত্যা তু অর্হণেন ভক্ত্যং পূজাদ্রব্যেণাপি পূজয়ন্নিতি যোজ্যং। আদিগ্রহণাৎ পাদপ্রক্ষালনবীজনাদিকং গৃহ্যতে ॥

ক্রমসন্দর্ভঃ।

খলান্ হিংস্রান্ অসুরস্বভাবত্বাৎ তচ্চ দ্বিতীয়স্কন্ধে যে চ প্রলম্ব খরদর্দ্দুরেত্যাদি গণোক্ত্যায়া গাবো গণনাৎ মুক্তিকথনাচ্চ। মুক্তিশ্চ শ্রীভগবৎস্পর্শস্বভাবেন দেহান্তে জ্ঞেয়া ॥ ২৩——২৮ ॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

ষষ্ঠমাহ। নগ্নজিদিতি। কৌশল্যঃ অযোধ্যাধিপতিঃ সত্যেতি সংজ্ঞা। ২২।

বোঢ়ুং বিবোঢ়ুং ॥ ২৩। ২৪ ॥

কৃষ্ণঃ পূজয়ন্ প্রতিনন্দিতঃ। কৃষ্ণেনাদৃতোঽভূৎ ॥

হে রাজন্! অযোধ্যাধিপতি নগ্নজিৎ নামে এক পরম ধার্ম্মিক রাজা ছিলেন, তাঁহার সত্যা নামে এক কান্তিমতী কন্যা ছিল, পিতৃ নামে তাঁহাকে নাগ্নজিতীও বলিত ॥ ২২ ॥

তীক্ষ্ণশৃঙ্গ, সুদুর্দ্ধর্ষ, বীরগন্ধ অসহিষ্ণু ও খল এরূপ সাতটী গোবৃষকে জয় না করিলে কোন রাজা তাঁহাকে বিবাহ করিতে সমর্থ হইবেন না ॥ ২৩ ॥

সাত্বতপতি ভগবান্ শ্রীকৃষ্ণ বৃষজিৎ কর্ত্তৃক লভ্য সেই কন্যার বৃত্তান্ত শ্রবণ করিয়া মহৎ সৈন্য সামন্তে পরিবৃত হইয়া সেই অযোধ্যাধিপতির পুরীতে গমন করিলেন ॥ ২৪ ॥

পরে কোশল পতি শ্রীকৃষ্ণকে সমাগত দেখিয়া প্রীতি পূর্ব্বক গাত্রোত্থান করত আসন প্রদান ও মহৎ পূজাদ্রব্য দ্বারা সম্মান করিয়া পরমানন্দ প্রকাশ করিতে লাগিলেন। এ দিকে নরেন্দ্রকন্যা

বরং বিলোক্যাভিমতং সমাগতং নরেন্দ্রকন্যা চকমে রমাপতিং।
ভূয়াদয়ং মে পতিরাশিষোঽনলঃ করোতু সত্যা যদি মে ধৃতো ব্রতঃ।
অর্চ্চিতং পুনরিত্যাহ নারায়ণ জগৎপতে। আত্মানন্দেন পূর্ণস্য করবাণি কিমল্পকঃ।
যৎপাদপঙ্কজরজঃ শিরসা বিভর্ত্তি শ্রীরব্জজঃ স গিরিশঃ সহলোকপালৈঃ।
লীলাতনুঃ স্বকৃতসেতুপরীপ্সয়া যঃ কালে দধৎ স ভগবান্ মম কেন তুষ্যেৎ ॥

বৈষ্ণবতোষণী।

এবং সদসি বৃত্তমুক্তং ততশ্চাগ্নীয়ৈঃ সহাভাস্বর কন্যামানীতে ভগবতি বৃত্তমাহ বরমিতি বিলোক্য চন্দ্রশালাগবাক্ষত ইতি জ্ঞেয়ং। অভিমতং আত্মনশ্চিরাদভীষ্টং সর্ব্বেষাঞ্চ সম্মতমিত্যর্থঃ। যতঃ রমায়াঃ পূর্ণলক্ষ্মীরূপায়া রুক্মিণ্যা অপি পতিং তয়া পতিত্বেন নিত্যমাশ্রিতমিতি সর্ব্বোত্তম গুণমিত্যর্থঃ। অতঃ সাপত্ন্যদুঃখমপি ন বিতর্কিতমিতি ভাবঃ। সমাক্ বরৌচিত্যেনান্তঃপুরপর্য্যন্ত-মাগতং বিলোক্য সাক্ষাদ্দৃষ্ট্বা চকমে ভাববিশেষেণ ক্ষুভ্যন্তী সঙ্কল্পয়ামাসেত্যর্থঃ। নরেন্দ্রস্য কন্যেতি কোমল্যেন ক্ষোভাসহত্বং দর্শিতং। সঙ্কল্পমেবাহ ভূয়াদিতি অনলশ্চিরমিষ্টদেবতাত্বেনার্চ্চিতোঽগ্নির্ম্মে আশিষঃ সত্যাঃ সফলাঃ করোতু তত্রোৎকণ্ঠাস্বাভাব্যেন তদর্চ্চন সম্যক্ত্বেঽপি সন্দিহানেব সাস্রগদ্গদমাহ যদীতি যদি তৎপূজাদি নিয়মো যত্নেন রক্ষিত ইতি। আশিষোঽমলা ইতি পাঠে স্বয়ং পতিরেব সত্যাঃ করোত্বিত্যন্বয়ঃ ॥

অর্চ্চিতং পুনরিতি অর্চ্চিতং তু সন্তমিত্যর্থঃ নগ্নজিদিতি শেষঃ। নারায়ণ হে সর্ব্বজীবাশ্রয় অতো জগৎপতে সর্ব্বদ্রবাস্বামিন্ বিশেষতঃ স্বানন্দপূর্ণস্য তবেত্যাদ্যপ্রয়োগ স্তপাগ্রে প্রত্যক্ষত্বেঽপি পরোক্ষবাদঃ পরমগৌরবাৎ। অতোঽহং তব কিং করবাণি তত্রাপ্যল্পকঃ অল্পতোঽপ্যল্পঃ ॥

পুনস্তস্য মাহাত্ম্যবিশেষেণ তদেবোপপাদয়তি যদিতি। শ্র্যাদীনাং যথা পূর্ব্বং শ্রৈষ্ঠ্যং তথা নির্দ্দেশশ্চ কনিষ্ঠ কনিষ্ঠক্রমেণ নিজাতি-তুচ্ছতাং বোধয়িতুং তত্রাব্জজাদিগিরিশস্য কনিষ্ঠত্বং পুত্রত্বেন শিবাত্ববাবতারাৎ অব্জজস্য সাক্ষাদেব শ্রীকৃষ্ণাষ্টাদশাক্ষরোপাসকত্বাচ্চ যোঽদধৎ অদধাৎ ইতি সর্ব্বাবতারিত্বং সূচিতং। পরীপ্সয়েশ ইতি কচিৎ পাঠঃ। পরীপ্সয়া পরিপালনেচ্ছয়েত্যর্থঃ। স কৃষ্ণস্তু ভগবান্ স্বয়-মিত্যাদৌ প্রসিদ্ধো ভগবান্ কেন হেতুনা সাধনেন বা মমাধমস্য তুষ্যেৎ তন্ন সম্ভাবয়ামীত্যর্থঃ ॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী

বিলোক্য চন্দ্রশালাগবাক্ষতঃ ॥
পরীপ্সয়া পরিপালনেচ্ছয়া তত্তৎকালে দধৎ প্রপঞ্চে প্রাকট্যাৎ পুষ্ণন্। যঃ স্বয়মধুনা বর্ত্তসে সঃ ॥ ২৫ ॥

সত্যা স্বীয় অভিমত বর রমাপতিকে সমাগত দেখিয়া প্রার্থনা করিয়া মনে মনে কহিলেন, যদি আমি কখন ব্রত ধারণ করিয়া থাকি তবে অগ্নিদেব আমাকে এই আশীর্ব্বাদ করুন যেন ইনিই আমার পতি হয়েন। পরে নগ্নজিৎ পুনর্ব্বার শ্রীকৃষ্ণের অর্চ্চনা করিয়া কহিলেন, হে নারায়ণ! হে জগৎপতে! আপনি আত্মানন্দে পরিপূর্ণ, আমি অতি অকিঞ্চিৎ কর, আমি আপনার কি প্রিয়কার্য্য করিব, লক্ষ্মী ব্রহ্মা মহেশ্বর ইহাঁরা লোকপালগণের সহিত যাঁহার পাদপদ্মের রেণুকণা মস্তকে ধারণ করেন এবং যিনি স্বীয়কৃত জগৎসেতু রক্ষার নিমিত্ত যথাকালে লীলাবিগ্রহ ধারণ করেন সেই ভগবান্ আমার প্রতি কিসে পরিতুষ্ট হইবেন ॥

শ্রীশুক উবাচ ॥

তমাহ ভগবান্ কৃষ্ণঃ কৃতাসনপরিগ্রহঃ। মেঘগম্ভীরয়া বাচা সস্মিতং কুরুনন্দন ॥ ২৫ ॥

শ্রীভগবানুবাচ ॥

নরেন্দ্র যাচ্ঞা কবিভির্বিগর্হিতা রাজন্যবন্ধোর্নিজধর্ম্মবর্ত্তিনঃ।

তথাপি যাচে তব সৌহৃদেচ্ছয়া কন্যাং ত্বদীয়াং নহি শুল্কদা বয়ং ॥ ২৬ ॥

শ্রীরাজোবাচ ॥

কোঽন্যস্তেঽভ্যধিকো নাথ কন্যাবর ইহেপ্সিতঃ। গুণৈকধাম্নো যস্যাঙ্গে শ্রীর্বসত্যনপায়িনী।

কিন্ত্বস্মাভিঃ কৃতঃ পূর্ব্বং সময়ঃ সাত্বতর্ষভ। পুংসাং বীর্য্যপরীক্ষার্থং কন্যাবরপরীপ্সয়া ॥ ২৭ ॥

শ্রীধরস্বামী।

হে নরেন্দ্র রাজন্যবন্ধোঃ ক্ষত্রিয়স্য। শুল্কদা দ্রব্যাদিপ্রদা ॥ ২৬ ॥

গুণানামেকমেব ধাম স্থানং তথাভূতস্য যস্য তবাঙ্গে ॥ ২৭ ॥

বৈষ্ণবতোষণী।

তমাহেত্যাদ্ধেন তস্য ভাগ্যস্য সূচনং। তত্রাপি মেঘেত্যাদ্ধেন তন্মাধুর্য্যকৃপাভ্যাং হৃতমনস্কস্য কৃত আসনস্য চিরমর্পিতস্যাপি পরিগ্রহঃ স্বীকারো যেন স ইতি নিজাভিলষিতস্য পরমভক্ত্যা স্বীকারদর্শনেন মুদা সদ্য গুপবেশাৎ। সস্মিতমিতি স্বভাবাদেব তত্রাপি বিশেষতঃ স্বাভিলষিতলাভাৎ। কিঞ্চিল্লজ্জাতশ্চ। অতএব কৌতুকাৎ সম্বোধয়তি কুরুনন্দনেতি ॥ ২৫ ॥

তাদৃশোপায়ং স্বজন প্রেমানন্দময় নরলীলামেবানুসরন্নপি তত্রাপি তদ্বিধপ্রেম্না রুচিতত্তচিত মর্য্যাদামুল্লঙ্ঘয়ন্নপীতি সিদ্ধান্ত ব্যঞ্জিকয়া ক্ষত্রিয়োচিত প্রার্থনা চাতুর্য্যাহ নরেন্দ্রেতি। এতচ্চ শ্বশুরোচিত সম্বোধনং সম্বন্ধস্য দৃঢ়ীভাবায় কবিভিঃ শ্রীব্যাসাদিভিঃ রাজন্যবন্ধোঃ ক্ষত্রিয়াধমস্যাপি বিশেষেণ গর্হিতা। তত্র চ নিজধর্ম্মানুবর্ত্তিন ইত্যর্থঃ। বদন্নন স্বরণৈস্তৈর তত্র শ্লাঘ্যত্বাৎ। তব সৌহৃদেচ্ছয়া ত্বয়া সহ সুসম্বন্ধার্থং। যদ্বা। তব যৎ সৌহৃদং ময়ি প্রেম তেন যা মদিচ্ছা তয়া। ক্ষত্রিয়ধর্ম্মমেব কথয়ন্ বলীবর্দ্দবন্ধনরূপং তচ্ছুল্কং বিচার্য্য নিগূঢ় নর্ম্মমাহ নহীতি বয়ং ক্ষত্রিয়াঃ ॥ ২৬ ॥

শ্রীঃ সর্ব্বগুণাশ্রয় রূপাপি গুণৈকধাম্ন ইতি যদ্গুণবশীকৃতত্বাদেবেত্যর্থঃ ॥

অস্মাভিরিতি বহুত্বেন নিজজ্ঞাতিবান্ধবাদি সংগ্রহাৎ। তথা পূর্ব্বমেবেতি চ সময়ঃ দ্রঢয়তি কন্যায়া বরস্য ধবতাযোগস্য তব পরীপ্সয়া পুংসাং বীর্য্যস্য বলস্য চ পরীক্ষা তদর্থং। পাঠান্তরে কন্যায়া যো বরস্তস্য যা পরীক্ষা তয়া হেতুনা পুংসাং যা বীর্য্যপরীক্ষা তদর্থমিত্যর্থঃ। সচাস্মাকং সময়ো ভবতা পালয়িতব্য এবেতি সম্বোধয়তি। হে সাত্বতানাং ভক্তানাং ঋষভ পরিপালকেতি ॥ ২৭ ॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

রাজন্যবন্ধোরতি নিকৃষ্টক্ষত্রিয়স্যাপি অহং রাজন্য শ্রেষ্ঠোঽপি যাচে। কিন্তু বয়ং ন শুল্কদাঃ ন দ্রব্যাদিদায়িনঃ ॥ ২৬ ॥

বয়মপি ন শুল্কগ্রাহিণ ইত্যাহ কিন্ত্বিতি। সময়ো নিয়মঃ কন্যায়া বরপ্রাপ্তীচ্ছয়া যা পুংসাং বীর্য্যপরীক্ষা তদর্থং। অন্যেষাং সং-

শুকদেব কহিলেন হে কুরুনন্দন! ভগবান্ শ্রীকৃষ্ণ আসন পরিগ্রহ করিয়া হাস্য বদনে মেঘ ধ্বনির ন্যায় গম্ভীরস্বরে নগ্নজিৎকে কহিতে লাগিলেন ॥ ২৫ ॥

ভগবান্ কহিলেন, হে নরেন্দ্র! পণ্ডিতগণ নিজধর্ম্মবর্ত্তি ক্ষত্রিয়ের পক্ষে যাচ্ঞাকে অতি গর্হিত কর্ম্ম বলিয়া নিষিদ্ধ করিয়াছেন, তথাপি তোমার সহিত সৌহৃদ্য ইচ্ছা করিয়া তোমার কন্যাকে যাচ্ঞা করিতেছি কিন্তু আমরা শুল্কদান করিব না ॥ ২৬ ॥

রাজা কহিলেন হে নাথ! সর্ব্বগুণের এক আধার যে তুমি তোমা হইতে অন্য শ্রেষ্ঠ এই কন্যার অভীষ্ট বর আর কোথায় মিলিবে? যাঁহার অঙ্গে অনপায়িনী শ্রী সর্ব্বদা বসতি করিতেছেন। কিন্তু হে সাত্বতর্ষভ! কন্যার অভীপ্সিত বর প্রার্থনায় পুরুষের বীর্য্য পরীক্ষার নিমিত্ত পূর্ব্বে আমরা এক প্রতিজ্ঞা করিয়াছি ॥ ২৭ ॥

সপ্তৈতে গোবৃষা বীর দুর্দ্দান্তা দুরবগ্রহাঃ। এতৈর্ভগ্নাঃ সুবহবো ভিন্নগাত্রা নৃপাত্মজাঃ॥ ২৮॥
যদিমে নিগৃহীতাঃ স্যুস্ত্বয়ৈব যদুনন্দন। বরো ভবানভিমতো দুহিতুর্মে শ্রিয়ঃপতে॥ ২৯॥
এবং সময়মাকর্ণ্য বদ্ধা পরিকরং প্রভুঃ। আত্মানং সপ্তধা কৃত্বা ন্যগৃহ্লাল্লীলয়ৈব তান্।
বদ্ধা তান্ দামভিঃ শৌরি র্ভগ্নদর্পান্ হতৌজসঃ। ব্যকর্ষল্লীলয়া বদ্ধান্ বালো দারুময়ান্ যথা।

### শ্রীধরস্বামী।

দুর্দ্দান্তাঃ অশিক্ষিতাঃ দুরবগ্রহাঃ অপরায়ত্তাঃ। কুতস্তদাহ এতৈরিতি ভগ্না ভঙ্গং প্রাপ্তা এতান্ যো নিগৃহ্লাতি তস্য কন্যেতি সময়ঃ কৃতঃ॥ ২৮॥

যদ্যদি ইমে গোবৃষাঃ॥ ২৯॥

সপ্তধা কৃত্বেতি বহ্বীনামপি যোষিতাং সংপূর্ণ এবাহং সংভোগযোগ্যঃ স্যামিতি সত্যাং প্রতি অনাপত্ত্যাপ্রদর্শনার্থমাত্মনঃ সপ্তধা

### বৈষ্ণবতোষণী।

ইত্থং স্বদোষং স্ববর্গদোষঞ্চ পরিজহার। সময়মেব সূচয়তি সপ্তেতি। এত ইতি তদঙ্গীকারমুপলভ্য তেন সহ বৃষবাসং গত্বাঙ্গুল্যা নির্দ্দিশতি। এতৈ র্ভিন্নগাত্রা অতো ভগ্না এতদ্ব্যাজেন ভবদ্বিরোধিনাং তেষাং শাস্তিরেবাস্মাভি র্ঘটিতেতি ভাবঃ। হে বীরেতি তব বীর্য্যেণ তু নিগ্রাহ্যা ভবিষ্যন্তীতি ভাবঃ। অন্যৈস্তুঃ। তত্রৈতানিত্যাদিকমধ্যাহৃত্য শ্লোকদ্বয়ং যোজিতঃ॥ ২৮॥

যদ্যদীতি নিশ্চয়ে। ধংসে পদং স্থমবিতা যদি বিপ্র মূর্দ্ধ্নীতিবৎ। যদ্বা। যদবশ্যং ত্বয়ৈব নিগৃহীতা এব স্যুঃ বলবত্ত্বেনান্যৈর শক্যত্বাৎ বৃষত্বেনাতিপীড়য়িতুং অযুক্তত্বাচ্চ তস্মাদনেন প্রবন্ধেন ভবানেব বরোঽভিমতঃ পূর্ব্বমেবাবধারিতঃ। তস্মাদস্মাকং প্রতিজ্ঞায়া মনোরথস্য চ পূরণার্থং ভবতৈতৎ কার্য্যমেবেতি ভাবঃ। হে যদুনন্দনেতি যদুকুলহর্ষার্থমপি ত্বয়ৈতৎ কার্য্যমিতি চ॥ ২৯॥

আকর্ণ্য আকর্ণনানন্তরমেবেত্যর্থঃ স্মিত্বেতি জ্ঞেয়ং। পরিকরং বস্ত্রাদিপরিচ্ছদং দৃঢ়ং বদ্ধা যতঃ প্রভুঃ সর্ব্বত্র সমর্থঃ। যদ্বা। গোপলীল ত্যাসাদিব তত্র সমর্থ ইত্যর্থঃ। আত্মানং শ্রীবিগ্রহং কৃত্বা প্রকাশয়িত্বা। অন্যৈস্তুঃ। যদ্বা। এব শব্দ ইবার্থে সপ্তধা কৃত্বেব। ক্ষিপ্রকারিত্বাদিতি ভাবঃ॥

দারুময়ান্ তত্রাপি দামভির্ব্বদ্ধান্॥

### ক্রমসন্দর্ভঃ।

ফলিতমাহ। যদিম ইতি যৎ যস্মাৎ কৃত্বা প্রকাশয়িত্বা॥ ২৯॥

### শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

কন্যায়াং সর্ব্বএব নৃপাঃ প্রার্থকাস্তে ময়া কথং প্রত্যাখ্যেয়া ইতি ভাবঃ কন্যায়া বরঃ শ্রুতরূপগুণত্বমেব বরণীয় স্তস্ত তব প্রাপ্ত্যর্থমিত্যর্থস্তু বাস্তবঃ॥ ২৭॥ ২৮॥

যৎ যদীতি প্রকটোঽর্থঃ যৎ যস্মাদিতি তে বাস্তবঃ। শ্রিয়ঃপতে ইতি সম্বোধনেন বৃষনিগ্রহো নত্বদশক্য ইতি ত্বমেব বরো নির্ণীতঃ বৃষাস্ত্বিমে ত্বদ্বিদ্বেষিবধার্থমেব স্থাপিতা ইতি ভাবঃ॥ ২৯॥

সপ্তধাকৃত্বেতি সপ্তধাকৃত্বৈতোবমেব বহ্বীরপি বিলাসিনী রহং সংভুঞ্জে ইতি মম বহুবল্লভত্বেপি ন তে কাপি ক্ষতিরিতি সত্যাং

হে বীর! এই যে সাতটী গোবৃষ, ইহারা অতি দুর্দ্দান্ত ও অনায়ত্ত অনেকানেক নৃপাত্মজেরা ইহাদিগের দ্বারা ভিন্নগাত্র ও ভগ্নোৎসাহ হইয়া নিবৃত্ত হইয়াছে॥ ২৮॥

হে যদুনন্দন! হে শ্রীপতে! যদি এই সকল গোবৃষ তোমা কর্ত্তৃক নিগৃহীত হয় তবে তুমি আমার দুহিতার অভিমত বর অবশ্যই হইবে॥ ২৯॥

প্রভু শৌরি এই প্রকার প্রতিজ্ঞা শ্রবণ করিয়া আপনাকে সাত অংশে বিভক্ত করিয়া অবলীলাক্রমে সেই সাতটী গোবৃষকে ধারণ করিলেন এবং তাহাদিগকে রজ্জুতে বদ্ধ করিয়া তাহাদিগের বলদর্প চূর্ণ করিলেন। পরে যেমন লীলাবদ্ধ দারুময় বৃষকে বালকেরা আকর্ষণ করে তদ্রূপ আকর্ষণ করি-

ততঃ প্রীতঃ সুতাং রাজা দদৌ কৃষ্ণায় বিস্মিতঃ। তাং প্রত্যগৃহ্ণাদ্ভগবান্ বিধিবৎ সদৃশীং প্রভুঃ।
রাজপত্ন্যঃ স্বদুহিতুঃ কৃষ্ণং লব্ধ্বা প্রিয়ং পতিং। লেভিরে পরমানন্দং জাতশ্চ পরমোৎসবঃ।
শঙ্খভের্য্যানকা নেদু গীতবাদ্যদ্বিজাশিষঃ। নরা নার্য্যঃ প্রমুদিতাঃ সুবাসঃ স্রগলঙ্কৃতাঃ॥ ৩০॥
দশধেনুসহস্রাণি পারিবর্হং মদাদ্বিভুঃ। যুবতীনাং ত্রিসাহস্রং নিষ্কগ্রীবসুবাসসাং॥ ৩১॥
নবনাগসহস্রাণি নাগাচ্ছতগুণান্ রথান্। রথাচ্ছতগুণানশ্বানশ্বাচ্ছতগুণান্নরান্।
দম্পতী রথমারোপ্য মহত্যা সেনয়া বৃতৌ। স্নেহপ্রক্লিন্নহৃদয়ো যাপয়ামাস কৌশলঃ॥ ৩২॥

করণং॥ ৩০॥

শ্রীধরস্বামী।

নিষ্কগ্রীবাশ্চ তাঃ সুবাসশ্চ তাসাং যুবতীনাং দাসীনাং॥ ৩১॥

নাগাৎ নাগেভ্যঃ শতগুণান্ নবলক্ষাণি। রথাৎ রথেভ্যঃ শতগুণান্ নবকোটীঃ। অশ্বাৎ অশ্বেভ্যঃ শতগুণান্ নবপদ্মানি॥ ৩২॥

বৈষ্ণবতোষণী।

বিস্মিতঃ অকস্মাত্তাদৃশ স্বভাগ্য ফলোদয়াৎ প্রত্যগৃহ্ণাৎ উদ্বহতি স্ম। উদ্বাহসম্পদং দর্শয়তি প্রভুঃ সর্ব্বসামর্থ্যযুক্তঃ॥

দুহিতুঃ প্রিয়মভীষ্টং পতিং লব্ধ্বা পরমানন্দং প্রাপ্তাঃ। অতএবোৎসবশ্চ পরমোজ্জাতঃ॥

তমেবাহ শঙ্খেতি। শঙ্খাদীনাং যথাপূর্ব্বং মহোৎসবাপেক্ষয়া মঙ্গলত্বে শ্রৈষ্ঠ্যং। বাদ্যং গীতানুসারি তালাদি প্রমুদিতা ইতি নৃত্যমপি জ্ঞেয়ং। সুশোভনানি বাসাংসি স্রজশ্চ যেষাং তেচ কুণ্ডলাদ্যলঙ্কৃতাশ্চ বভূবুঃ॥ ৩০॥

দশেতি যুগ্মকং। ধেনবঃ নবপ্রসূতা গাবঃ অতঃ সবৎসা জ্ঞেয়াঃ। বিভুস্তত্তদ্দানে সমর্থঃ। ধেনুদানস্যাদাবুক্তিঃ সর্ব্বদানশ্রৈষ্ঠ্যাৎ শ্রীকৃষ্ণস্যাধিকতোষহেতুত্বাদ্বা নাগাদিভ্যো যুবতীনাং প্রাগুক্তি র্দাস্যাদিনা তাসাং তেভ্যঃ শ্রৈষ্ঠ্যাৎ॥ ৩১॥

তথা নাগাদিভ্যো যথোত্তরমধিকেভ্য স্তাসাং নাগতুরীয়াংশেনাল্পত্বাৎ। নিষ্কাণামেবোক্তিঃ প্রাধান্যাৎ। নাগাদিত্যাদে র্জ্জাতাবেকত্বং নরান্ দাস পদাত্যাদীন্॥

আরূঢ়ৌ কৃত্বেত্যর্থঃ। যতঃ স্নেহেন প্রকর্ষেণ বহিরপাশ্রু ধারাপাতনাদিনা ক্লিন্নমার্দ্রং হৃদয়ং যস্য সঃ॥ ৩২॥

ক্রমসন্দর্ভঃ।

বিস্মিতঃ অকস্মাত্তাদৃশ স্বভাগ্যফলোদয়াৎ॥ ৩০——৩১॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

জ্ঞাপয়ামাসেতি শ্রীস্বামিচরণাঃ॥ ৩০॥ ৩১॥

নাগাৎ নাগেভ্যঃ শতগুণান্ নবলক্ষাণি। রথাৎ রথেভ্যঃ শতগুণান্ নবকোটীঃ। অশ্বাৎ অশ্বেভ্যঃ শতগুণান্ নবপদ্মানি॥ ৩২॥

লেন। সপ্তভাগে বিভক্ত হইবার হেতু এই যে, আমি একাকী বহু ২ যোষিতের সম্পূর্ণ সম্ভোগ যোগ্য, সত্যার প্রতি অসাপত্ন্য বিধানার্থ ঐরূপ সাত ভাগে বিভক্ত হইলেন। সে যাহা হউক, অনন্তর রাজা, নগ্নজিৎ প্রীত হইয়া বিস্ময়াবিষ্ট হৃদয়ে শ্রীকৃষ্ণকে কন্যা দান করিলেন, ভগবান্ শ্রীকৃষ্ণ সেই সদৃশী ভার্য্যাকে যথাবিধি প্রতিগ্রহ করিলেন। রাজপত্নীগণ স্বীয় দুহিতার শ্রীকৃষ্ণরূপ প্রিয়পতি লাভ দর্শন করিয়া পরমানন্দিত চিত্তে মহোৎসব করিতে লাগিলেন, তখন শঙ্খভেরী ও আনকাদি বাদিত হইতে লাগিল এবং বস্ত্র মাল্যাদি দ্বারা অলঙ্কৃত নারীগণ প্রমুদিত হৃদয়ে গীত বাদ্য ও আশীর্ব্বাদ করিতেলাগিল॥ ৩০॥

রাজা নগ্নজিৎ শ্রীকৃষ্ণকে দশ সহস্র ধেনু ও স্বর্ণহার শোভন বসন ভূষিত তিন সহস্র দাসী যৌতুক স্বরূপ প্রদান করিলেন॥ ৩১॥

এবং নব সহস্র হস্তী, নয় লক্ষ রথ, নয়কোটি অশ্ব এবং নয় পদ্ম ভৃত্য প্রদান পূর্ব্বক মহৎ সৈন্য সামন্ত দ্বারা পরিবৃত করিয়া বর বধূকে রথে উত্তোলন করিয়া দিয়া রাজা কৌশল স্নেহক্লিন্ন হৃদয় হইয়া বিদায় দিলেন॥ ৩২॥

শ্রুত্বৈতদ্রুরুধুর্ভূপা নয়ন্তং পথি কন্যকাং। ভগ্নবীর্য্যা সুদুর্ম্মর্ষা যদুভি র্গোবৃষৈঃ পুরা ॥ ৩৩ ॥
তানস্যতঃ শরব্রাতান্ বন্ধুপ্রিয়কৃদর্জ্জুনঃ। গাণ্ডীবী কালয়ামাস সিংহঃ ক্ষুদ্রমৃগানিব।
পারিবর্হমুপাগৃহ্য দ্বারকামেত্য সত্যয়া। রেমে যদূনামৃষভো ভগবান্ দেবকীসুতঃ ॥ ৩৪ ॥
শ্রুতকীর্ত্তেঃ সুতাং ভদ্রামুপযেমে পিতৃষ্বসুঃ। কৈকেয়ীং ভ্রাতৃভির্দত্তাং কৃষ্ণঃ সন্তর্দ্দনাদিভিঃ ॥৩৫॥
সুতাঞ্চ মদ্রাধিপতে র্লক্ষ্মণাং লক্ষণৈ র্যুতাং। স্বয়ম্বরে জহারৈকঃ স সুপর্ণঃ সুধামিব ॥ ৩৬ ॥

শ্রীধরস্বামী।

যদুভির্গোবৃষৈশ্চ ভগ্নবীর্য্যা অপি সুদুর্ম্মর্ষা রুরুধুঃ ॥ ৩৩ ॥

অস্যতঃ ক্ষিপতঃ প্রযুঞ্জানানিত্যর্থঃ ॥ ৩৪ ॥

সপ্তমং বিবাহমাহ শ্রুতকীর্ত্তেরিতি শ্রুতকীর্ত্তি র্নাম যা পিতৃষ্বসা তস্যাঃ সুতাং ভদ্রাং নাম কৈকেয়ীং তদ্দেশজাং ॥ ৩৫ ॥

অষ্টমবিবাহমাহ সুতাঞ্চেতি এক এব সঃ শ্রীকৃষ্ণো লক্ষ্মণাং জহার ॥ ৩৬ ॥

বৈষ্ণবতোষণী।

শ্রুত্বা স্বস্বদেশাৎ ইতি বিধিবদ্বিবাহে মুকুন্দকরাদাপেক্ষয়া শ্রীভগবতস্তত্রৈবস্থিতত্বাৎ ইত্যুদিত্যুক্তং। পথি রুরুধুঃ। যতঃ সুদুর্ম্মর্ষাঃ অত্যন্তাসহিষ্ণবঃ বীর্য্যং দর্পঃ তদাপি যদুভির্ভগ্নবীর্য্যা বভূবুঃ। তে কে তত্রাহ যে পুরা গোবৃষৈ র্ভগ্নবীর্য্যা বভূবুরিতি ॥ ৩৩ ॥

তথাপি তানস্যত ইত্যাদি কালয়ামাস লীলয়ৈব বাদ্রাবয়ৎ। তত্রার্জ্জুনস্য বরযাত্রা গমনং বিবাহ দর্শনার্থং নিগূঢ় সমাহ্বানেন স্বয়মেব স্নেহেন বা মধ্যে মধ্যে দ্বারকাগমনাৎ ॥

উপ সামীপ্যেনাসম্যক্ গৃহীত্বা তেষাং বিদ্রাবণে তু স্বয়ং ন প্রবৃত্ত ইতি ॥ ৩৪ ॥

শ্রুতেতি স্পষ্টং ॥ ৩৫ ॥

মদ্রাধিপতে র্বৃহৎসেনাখ্যস্য লক্ষণৈঃ শুভোদয়চিহ্নৈঃ স্বয়ম্বর ইতি মদ্রাধিপতিনা স্বসুতায়া মতজ্ঞানেন শ্রীকৃষ্ণস্য প্রাপ্ত্যর্থং দুর্ভেদ্যতম মৎস্য যন্ত্র রচনাদিকং কৃতং পশ্চাত্তস্মিন্ শ্রীকৃষ্ণেনৈব বিজ্ঞাপিতে তুষ্টবাজ্ঞান স্বদিদমূচুঃ রাজ্ঞো ভবতএব মতমিদং নতু কন্যায়া ইতি ততশ্চ রাজ্ঞা কন্যায়া দার্ঢ্যং জানতা স্বয়ম্বরেঽপি কারিত ইতি কুরুক্ষেত্রযাত্রা কথানুসারেণ জ্ঞেয়ং ॥ ৩৬ ॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

তদা যদুভি র্ভগ্নবীর্য্যা বভূবুঃ। পুরাতু গোবৃষৈরপি ॥ ৩৩ ॥

কালয়ামাস বাদ্রাবয়ৎ ॥ ৩৪ ॥

সপ্তমং বিবাহমাহ শ্রুতকীর্ত্তিরিতি ॥ ৩৫ ॥ ৩৬ ॥

শ্রীকৃষ্ণ সত্যাকে লইয়া গমন করিতেছেন ইত্যবসরে যে সকল রাজারা যদুগণ ও সপ্ত গোবৃষ হইতে ভগ্নবীর্য্য হইয়াছিল, তাহারা উহা শুনিয়া রোষ পরবশ হইয়া আসিয়া পথ রুদ্ধ করিল ॥ ৩৩ ॥

তখন বন্ধুপ্রিয়কারী, গাণ্ডীবী অর্জ্জুন আসিয়া যেমন সিংহ ক্ষুদ্রমৃগকে নষ্ট করে তদ্রূপ তাহাদিগের নিক্ষিপ্তশরসমূহ ভগ্ন করিয়া তাহাদিগকে বিনাশ করিলেন। যদুশ্রেষ্ঠ ভগবান্ দেবকীনন্দন যৌতুকলব্ধ দ্রব্যজাত গ্রহণ করিয়া সত্যার সহিত দ্বারকায় উপস্থিত হইয়া সুখস্বচ্ছন্দে কাল যাপন করিতে লাগিলেন ॥ ৩৪ ॥

পরে শ্রীকৃষ্ণ সন্তর্দ্দনাদি ভ্রাতৃগণ কর্ত্তৃক দত্ত কৈকেয়দেশীয় স্বীয় পিতৃষ্বসা শ্রুতকীর্ত্তির কন্যা ভদ্রাকে বিবাহ করিলেন ॥ ৩৫ ॥

এবং সর্ব্ব লক্ষণ সম্পন্না মদ্রাধিপতি বৃহৎসেনের কন্যাকে সুপর্ণের সুধাহরণের ন্যায় স্বয়ম্বরে একাকী হরণ করেন ॥ ৩৬ ॥

অন্যাশ্চৈবংবিধা ভার্য্যাঃ কৃষ্ণস্যাসন্ সহস্রশঃ। ভৌমং হত্বা তন্নিরোধাদাহৃতাশ্চারুদর্শনাঃ॥ ৩৭॥

॥ * ॥ ইতি শ্রীভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দশমস্কন্ধে মহিষ্যুদ্বাহো নামাষ্টপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥ * ॥ ৫৮ ॥ * ॥

শ্রীরাজোবাচ ॥

যথা হতো ভগবতা ভৌমো যেন চ তাঃ স্ত্রিয়ঃ। নিরুদ্ধা এতদাচক্ষ্ব বিক্রমং শার্ঙ্গধন্বনঃ॥ ১॥

শ্রীশুক উবাচ।

ইন্দ্রেণ হৃতছত্রেণ হৃতকুণ্ডলবন্ধুনা। হৃতামরাদ্রিস্থানেন জ্ঞাপিতো ভৌমচেষ্টিতং॥ ২॥

শ্রীধরস্বামী।

তস্য নিরোধো হন্তঃপুরং তস্মাৎ। ভৈষ্মী জাম্ববতী ভামা সত্যা ভদ্রা চ লক্ষণা। কালিন্দী মিত্রবিন্দা চেত্যষ্টৌ পত্ন্যো মহাস্ত্রিয়ঃ॥৩৭॥

॥ * ॥ ইতি দশমে অষ্টপঞ্চাশত্তমঃ ॥ * ॥

ঊনষষ্টিতমে ভৌমং হত্বা তেনাহৃতা হরিঃ। কন্যাঃ সহস্রশঃ প্রাপ্য পারিজাতং দিবোঽহরৎ। পরিণীয় ততস্তাভিস্তন্মনোরথপূরণৈঃ। আত্মারামোঽপ্যসৌ রেমে তদ্গৃহেষু গৃহস্থবৎ॥ ০॥

যেন তাঃ স্ত্রিয়ো নিরুদ্ধাঃ স ভৌমশ্চকারাদ্যেন কারণেন হত স্তদাচক্ষেতি॥ ১॥

ইন্দ্রেণ ভৌমচেষ্টিতং জ্ঞাপিতঃ সন্ প্রাগ্জ্যোতিষপুরং ভৌমনগরং যযাবিত্যন্বয়ঃ। কথম্ভূতেন হৃতং ছত্রং যস্য তেন লোকপাল

বৈষ্ণবতোষণী।

ভৌমং শ্রীবরাহতো ভূম্যাং জাতং। তথাচ শ্রীবিষ্ণুপুরাণে শ্রীভগবন্তং প্রতি তস্যা এবোক্তৌ। যদাহমুদ্ধৃতা নাথ ত্বয়া শূকরমূর্ত্তিনা। ত্বৎস্পর্শসম্ভবঃ পুত্রস্তদায়ং ময্যজায়তেতি মহাপ্রভাবঃ সূচিতঃ॥ ৩৭॥

॥ * ॥ ইতি শ্রীবৈষ্ণবতোষণ্যাং দশমটিপ্পণ্যাং অষ্টপঞ্চাশত্তমঃ ॥ * ॥

ভৌমেন কর্ত্রা চকারাৎ যেন চকারণেন তাঃ ষোড়শ সহস্র সংখ্যাঃ নিরুদ্ধাঃ সচ ভৌমো যথা যেন প্রকারেণ হতঃ। এতৎ সর্ব্বং শার্ঙ্গধন্বনো বিশেষেণ কার্য্যাকারণ রূপত্বাৎ বিক্রম রূপমাচক্ষ্ব শার্ঙ্গধন্বন ইতি তত্র চ শার্ঙ্গসম্বন্ধি শ্রবণে সম্প্রতি মম স্পৃহেত্যর্থঃ॥ ১॥

ইন্দ্রেণেতি সার্দ্ধিকং। ইন্দ্রেণ স্বয়ং দ্বারকামাগতেনেতি জ্ঞেয়ং। তথাচ শ্রীবিষ্ণুপুরাণে। দ্বারবত্যাং ততঃ শৌরিং শক্রস্ত্রিভুবনে-

ক্রমসন্দর্ভঃ।

॥ * ॥ ইতি দশমে শ্রীজীবগোস্বামিকৃতে ক্রমসন্দর্ভে অষ্টপঞ্চাশত্তমঃ ॥ * ॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

সহস্রশঃ সহস্রাণি ষোড়শ সহস্রাণীত্যর্থঃ॥ ৩৭॥

॥ * ॥ ইতি সারার্থদর্শিন্যাং হর্ষিণ্যাং ভক্তচেতসাং। অষ্টপঞ্চাশত্তমোঽয়ং দশমেঽজনি সঙ্গতঃ ॥ * ॥

শক্র প্রোক্তো হরি র্ভৌমমহন্ প্রাপ তদাহৃতাঃ। স্ত্রীঃ সহস্রাণ্যনষষ্টিতমে চ্যুতরুমাহরৎ॥ ০॥

যেন তাঃ স্ত্রিয়ো নিরুদ্ধাঃ স ভৌমো যথা ভগবতা হতঃ এতদাচক্ষ্বেত্যন্বয়ঃ। এতদিতি বিশিনষ্টি বিক্রমমিতি॥ ১॥

হৃতছত্রেণেতি বরুণস্য ছত্রহরণেঽপি দেবেন্দ্রস্যাপৈব ছত্রং হৃতমভূদিতি। যথোক্তং হৃতে কুণ্ডলে যস্য স বন্ধুর্মাতা যস্য তেন হৃতং

শ্রীকৃষ্ণের এবম্বিধ অন্য ২ সহস্র ২ ভার্য্যা ছিল, ভৌমকে নিহত করিয়া তাহার অন্তঃপুর হইতে সেই চারুদর্শনা রমণীগণকে আনয়ন করিয়াছিলেন॥ ৩৭॥

॥ * ॥ ইতি দশমে অষ্টপঞ্চাশত্তম ॥ * ॥

ঊনষষ্টিতম অধ্যায়ে ভগবান্ হরি ভূমিনন্দন নরকাসুরকে বধ করিয়া তদাহৃত সহস্র ২ কন্যা ও স্বর্গ হইতে পারিজাত হরণ করেন, পরে তাঁহাদের পাণিগ্রহণ করিয়া গৃহস্থের ন্যায় তাঁহাদিগের গৃহে গমন করেন॥ ০॥

রাজা পরীক্ষিৎ জিজ্ঞাসা করিলেন ব্রহ্মন্! শ্রীকৃষ্ণ যে কারণে নরকাসুরকে বধ করেন এবং নরক যে প্রকারে স্ত্রীগণকে অন্তঃপুরে নিরুদ্ধ করে, শার্ঙ্গধন্বা শ্রীকৃষ্ণের এই সমুদায় বিক্রম বর্ণন করিতে আজ্ঞা হউক॥ ১॥

শুকদেব কহিলেন ভূমিপুত্র নরক ইন্দ্রমাতা আদিতির কুণ্ডল দ্বয় হরণ করাতে এবং ইন্দ্রকে ছত্র

সভার্য্যো গরুড়ারূঢ়ঃ প্রাগ্জ্যোতিষপুরং যযৌ॥ ৩॥

শ্রীধরস্বামী।

প্রধানত্বাদিন্দ্রস্য বরুণচ্ছত্রহরণেঽপি তস্যৈব মানভঙ্গ ইতি তথোক্তং হৃতে কুণ্ডলে যস্যাঃ সা অদিতি র্বন্ধুর্মাতা যস্য তেন হৃতঃ অমরাদ্রৌ স্থানং মণিপর্ব্বতলক্ষণং যস্য তেন॥ ২॥

সত্যভামায়া গৃহে ভগবন্তমিন্দ্র আগত্য বিজ্ঞাপিতবান্। তদা তস্যাঃ কৌতুকায় তয়া ভার্য্যয়া সহ যযাবিতি। যদ্বা। তদনুজ্ঞয়ৈব ত্বৎপুত্রং হনিষ্যামীতি ইতিহাসোক্তং ভূম্যৈ বরং দত্তং সত্যং কর্ত্তুং সত্যভামায়া ভূম্যাংশত্বাৎ তয়া সহ যযৌ। যদ্বা। নারদানীত পারিজাতৈক কুসুমে রুক্মিণ্যৈ দত্তে সতি কুপিতাং সত্যভামাং সান্ত্বয়তা তুভ্যং পারিজাতমেব দাস্যামীতি শ্রীকৃষ্ণেন প্রতিশ্রুতমিতি হরিবংশে প্রসিদ্ধং। তদর্থং তাং নীতবানিতি জ্ঞেয়ং॥ ৩॥

বৈষ্ণবতোষণী।

স্বরঃ। আজগামাথ মৈত্রেয় মত্তৈরাবত পৃষ্ঠগ ইতি। হৃতমমরাদ্রে দেবাক্রীড়স্য মন্দরস্য স্থানং শৃঙ্গলক্ষণং মণিপর্ব্বতাখ্যং যেন তেন। ভৌমচেষ্টিতং বারুণচ্ছত্রহরণাদি। তথাচ তত্রৈব ভৌমোঽয়ং নরকো নাম প্রাগ্জ্যোতিষপুরেশ্বরঃ। করোতি সর্ব্বভূতানামুপঘাত মরিন্দম। দেবসিদ্ধাসুরাদীনাং নৃপাণাঞ্চ জনার্দ্দন। হৃত্বাহি সোঽসুরঃ কন্যা রুরোধ নিজমন্দিরে। ছত্রং যৎ সলিলস্রাবি তজ্জহার প্রচেতসঃ। মন্দরস্য তথা শৃঙ্গং হৃতবান্ মণিপর্ব্বতং। অমৃতস্রাবিণী দিব্যে মন্মাতুঃ কৃষ্ণ কুণ্ডলে। জহার সোঽসুরো দিত্যা বাঞ্ছত্যৈরাবতঙ্গজমিতি। জ্ঞাপিতো ভক্ত্যাষ্টাঙ্গ প্রণাম পূর্ব্বকমিতি জ্ঞেয়ং। যথাচ আনম্য কিরীটকোটিভিঃ পাদৌ স্পৃশন্নিত্যগ্রে বক্ষ্যমাণাৎ॥ ২॥

তত্রৈব সভার্য্য ইতি সার্দ্ধকং গরুড়ং স্মৃতিমাত্রেণাগতঃ সন্তং কিম্বা প্রায়স্তত্রৈব বর্ত্তমানমারূঢ়ঃ সভার্য্যাগমনং সাক্ষাত্তদ্ধরণকৌতুক দর্শনাদি পূর্ব্বকং তস্যা এব পারিজাতদানার্থং অবহেলা সূচনার্থঞ্চ। তত্র পূর্ব্বং ময়া সার্দ্ধমিয়ং যুদ্ধসঙ্কটে গত্বা পারিজাতং স্বয়মুদ্দামা যদ্বারানীতবতি শ্রীরুক্মিণ্যাদিষু ব্যঞ্জনাৎ। উত্তরং মম বিনোদ এবায়ং নতু যুদ্ধোদ্যম ইতি নরকাদিষু ব্যঞ্জনাৎ। অথেন্দ্রোঽপি স্বপুরং যযাবিতি জ্ঞেয়ং। তথাচ তত্রৈব আরুহ্যৈরাবতং নাগং শক্রোঽপি ত্রিদশালয়ং। ততো জগাম মৈত্রেয় পশ্যতাং দ্বারকৌকসাং॥৩।

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

অমরাদ্রিস্থানং মন্দরশৃঙ্গং মণিপর্ব্বতাখ্যং যস্য তেন ইন্দ্রেণ ভৌমস্য চেষ্টিতং ছত্রহরণাদিকং জ্ঞাপিতঃ সন্ যযৌ ভার্য্যয়া সত্যভাময়া সহিত ইতি ত্বদনুজ্ঞয়ৈব ত্বৎপুত্রং হনিষ্যামীতি ভূম্যৈ যদুক্তং তৎ সত্যং কর্ত্তুং। স্ববিভূত্যা ভূম্যা সহ। সত্যভাময়া ঐক্যাদেবাত্র সত্যভামৈব ভূমিঃ। সাচ মহাযুদ্ধসঙ্কটে তদেব জগীমমিত্যনুজ্ঞাস্যতে নানাদেতি। নারদানীত পারিজাতপুষ্পস্য রুক্মিণ্যৈ প্রদানাৎ কুপিতাং সত্যভামাং সান্ত্বয়ংস্তভ্যং তদ্বৃক্ষমেব দাস্যামীতি প্রতিশ্রুত্য শক্রাত্তদাহরণসামর্থ্যং তাং দর্শয়িতুং তাং সঙ্গে নীতবানিতি বা॥ ২॥ ৩॥

হরণ পূর্ব্বক অমরাদ্রি (মণিপর্ব্বত) স্থান হইতে চ্যুত করাতে॥ ২॥

শ্রীকৃষ্ণ ইন্দ্র কর্ত্তৃক ভৌম চেষ্টিত অবগত হইয়া ভার্য্যার সহিত গরুড়োপরি আরোহণ পূর্ব্বক ভৌমের পুরী প্রাগ্জ্যোতিষ নগরে গমন করিলেন। ভার্য্যার সহিত গমনের তাৎপর্য্য এই যে শ্রীকৃষ্ণ সত্যভামার গৃহে অবস্থিত ছিলেন, দেবরাজ ইন্দ্র আগমন করিয়া নরকাসুরের চেষ্টা সকল নিবেদন করিলে কৌতুকার্থ শ্রীকৃষ্ণ ভার্য্যার সহিত গমন করেন, অথবা ইতিহাসে উল্লেখ আছে ভগবান্ পৃথিবীকে বর দিয়াছিলেন যে ত্বদীয় অনুমতিক্রমে তোমার পুত্রকে বধ করিব, সত্যভামার পৃথিবীর অংশ থাকা প্রযুক্ত তাঁহার সহিত গমন করেন, কিম্বা নারদ একটী পারিজাত পুষ্প আনয়ন করিয়া রুক্মিণীকে অর্পণ করিয়াছিলেন, তদ্দর্শনে সত্যভামা কুপিত হইলে সান্ত্বনা করিতে ২ শ্রীকৃষ্ণ কহিয়াছিলেন প্রিয়ে! কোপ করিও না একটী পুষ্পের কথা কি তোমাকে পারিজাত তরু আনয়ন করিয়া দিতেছি এই সমুদায় কারণে ভার্য্যার সহিত শ্রীকৃষ্ণের গমন হয়॥ ৩॥

গিরিদুর্গৈঃ শস্ত্রদুর্গৈর্জলাগ্ন্যনিল দুর্গমং। মুরপাশাযুতৈর্ঘোরৈর্দৃঢ়ৈঃ সর্ব্বত আবৃতং।
গদয়া নির্ব্বিভেদাদ্রীন্ শস্ত্রদুর্গাণি শায়কৈঃ। চক্রেণাগ্নিং জলং বায়ুং মুরপাশাংস্তথাসিনা।
শঙ্খনাদেন যন্ত্রাণি হৃদয়ানি মনস্বিনাং। প্রাকারং গদয়া গুর্ব্ব্যা নির্ব্বিভেদ গদাধরঃ॥ ৪ ॥
পাঞ্চজন্যধ্বনিং শ্রুত্বা যুগান্তাশনিভীষণং। মুরঃ শয়ান উত্তস্থৌ দৈত্যঃ পঞ্চশিরা জলাৎ।
ত্রিশূলমুদ্যম্য সুদুর্নিরীক্ষণং যুগান্তসূর্য্যানলরোচিরুল্বণঃ।

শ্রীধরস্বামী।

গরুড়েন যানে কারণং গিরিদুর্গৈরিত্যাদি তৈরুপলক্ষিতং। জলাগ্ন্যনিলৈশ্চ সর্ব্বতো বর্ত্তমানৈ দুর্গমং॥ ৪ ॥

যুগান্তাশনে ধ্বনিবদ্ভীষণং। পরিখায়া জলাৎ॥ ৫ ॥

বৈষ্ণবতোষণী।

অনিলদুর্গঃ কুলালচক্রবদ্ভ্রমণ মহাবলিষ্ঠ দুষ্টবায়ুঃ। গিরিদুর্গাদীনাং গণনমাত্রমিদং। ক্রমস্তু ভেদক্রমাদগ্রে জ্ঞেয়ঃ। শস্ত্রদুর্গাণি স্পর্শমাত্রেণ শস্ত্রাদিচ্ছেদক নানাশস্ত্র ঘটিত দুর্গাণি। ঘোরৈঃ ক্ষুরান্তত্বাং। তথাচ তত্রৈব প্রাগ্‌জ্যোতিষপুরস্থাসীৎ সমন্তাৎ শত যোজনং। আচিতা মৌরবৈঃ পাশৈঃ ক্ষুরান্তৈ র্দ্বিজসত্তমেতি। এবং তস্য মতে মুরুশব্দ উকারান্তঃ। তীর্থে শৌকরবরে মমেত্যাদি বারাহবচনাৎ। দৃঢ়ৈরচ্ছেদ্যৈঃ॥

গদয়া ক্ষিপ্তয়া এবং চক্রেণেত্যাদিকমপি জ্ঞেয়ং। অতো দূরত এবেতি চ। নিঃশেষেণ চ বিভেদ সংজগার॥

যন্ত্রাণি প্রাকারনাস্থানি যেষামগ্রে পরসৈন্যাগমদেশে পাদঘাতমাত্রেণ চলন্তঃ প্রাকারান্তানাং শস্ত্রক্ষেপকসংযোগবিশেষাঃ স্যুস্তন্নির্ভেদনং উপরিস্থিত্যা তাদৃশসংযোগান্যথাকরণং মহাশব্দস্য কম্পনানি স্বভাবত্বাৎ মনস্বিনাং বীরাণাং হৃদয়ান্যপি। গুর্ব্ব্যেতি প্রাকারস্থাপিত গুরুত্বং। তথাপি তন্নির্ভেদেহনায়াসং চ সূচয়তি যতো গদাধরঃ। তদ্বিদ্যা প্রাবীণ্যেন তন্নামতামেব প্রাপ্ত ইত্যর্থঃ॥ ৪ ॥

টীকায়াং পরিখয়া জলাদিতি জলদুর্গনাশাৎ। যদ্বা। জলদুর্গনির্ভেদনস্য পূর্ব্বকথামাহ পাঞ্চেতি এবং পূর্ব্ব পূর্ব্বমেব পাঞ্চজন্যধ্বনি বিশেষতস্তু যন্ত্রনির্ভেদন ইতি জ্ঞেয়ং যুগান্তাশনি ভীষণমিত্যসুরেষ্বেব জ্ঞেয়ং মল্লানামশনিরিত্যাদিবৎ। শয়ানঃ সদা মদাবিষ্টত্বান্নিশ্চিন্তত্বাচ্চ তথাস্বভাবঃ॥

যুদ্ধাদিকৌতুকেন গায়ন্নিব দীর্ঘচ্ছন্দ আহ ত্রিশূলেত্যাদি দুর্নিরীক্ষণত্বে হেতু র্যুগান্তেতি স্বয়ঞ্চোল্বণো ভীষণঃ। উল্বণত্বমেবাহ গ্রস-

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

জলাগ্ন্যনিলৈশ্চ সর্ব্বতো বর্ত্তমানৈ দুর্গমং॥

মনস্বিনাং শূরাণাং যন্ত্রতুল্যানি হৃদয়ানি নিবিভেদ॥ ৪ ॥

যুগান্তাশনে ধ্বনিবদ্ভীষণমিতি শত্রূণামেব মল্লানামশনিরিতিবৎ পরিখায়া জলাৎ॥ ৫ ॥

সে যাহা হউক, সেই পুরী গিরিদুর্গ, অস্ত্রদুর্গ, জলদুর্গ, অগ্নিদুর্গ এবং বায়ুদুর্গ এই সকল দ্বারা দুর্গম ও ঘোরতর দৃঢ় মুরদানবের অনেকানেক পাশে আবৃত এবং পর্ব্বত দ্বারা পরিবৃত ছিল। শ্রীকৃষ্ণ গদাদ্বারা গিরি দুর্গকে ও বাণদ্বারা অস্ত্র দুর্গকে ও চক্রদ্বারা অগ্নি দুর্গকে এবং খড়্গদ্বারা জল, বায়ু ও মুরপাশ দুর্গকে ভেদ করিলেন॥

পরে গদাধর মনস্বিদিগের হৃৎকম্প জনক পাঞ্চজন্য শঙ্খনাদ করিয়া প্রাচীরে সংস্থাপিত যন্ত্র অর্থাৎ বিপক্ষ সৈন্য আগমনে পদাঘাত মাত্র তাহা হইতে অস্ত্র শস্ত্র প্রক্ষিপ্ত হইত এমত কৌশল বিশেষকে এবং গুরুতর গদার আঘাতে প্রাচীর সকলকে ভেদ করিয়া ফেলিলেন॥ ৪ ॥

প্রলয় কালীন বজ্রধ্বনির ন্যায় ভয়ানক সেই পাঞ্চজন্য ধ্বনি শ্রবণ করিয়া শয়ান পঞ্চশির মুরদৈত্য জল হইতে উপরে উত্থিত হইল এবং দুর্নিরীক্ষ ত্রিশূল উত্তোলন করিয়া প্রলয় কালীন সূর্য্য বা

গ্রসংস্ত্রিলোকীমিব পঞ্চভি র্মুখৈরভ্যদ্রবত্তার্ক্ষ্যসুতং যথোরগঃ ॥ ৫ ॥
আবিধ্য শূলং তরসা গরুত্মতে নিরস্য বক্ত্রৈর্ব্যনদৎ স পঞ্চভিঃ।
খং রোদসী সর্ব্বদিশো হ্যম্বরং মহানাপূরয়ন্নণ্ডকটাহমাবৃণোৎ ॥ ৬ ॥
তদাপতদ্বৈ ত্রিশিখং গরুত্মতে হরিঃ শরাভ্যামভিনত্ত্রিধৌজসা।
মুখেষু তঞ্চাপি শরৈরতাড়য়ত্তস্মৈ গদাং সোঽপি ততো ব্যমুঞ্চত।
তামাপতন্তীং গদয়া মৃধে গদাং গদাগ্রজো নির্ব্বিভিদে সহস্রধা।
উদ্যম্য বাহূনভিধাবতোঽজিতঃ শিরাংসি চক্রেণ জহার লীলয়া ॥ ৭ ॥

শ্রীধরস্বামী।

আবিধ্য উত্তোল্য। স মহান্নাদ ইত্যন্বয়ঃ ॥ ৬।
তস্মৈ শ্রীকৃষ্ণায় গদাং ব্যমুঞ্চৎ ॥ ৭ ॥

বৈষ্ণবতোষণী।

মিতি মুখৈর্ব্যাপ্তৈঃ। অভ্যদ্রবৎ হরিং তচ্চ স্বরথায়ৈবেতি দৃষ্টান্তেন দ্যোতয়তি তার্ক্ষ্যেতি। যদ্বা। স্থলদর্শনত্বাত্তার্ক্ষ্যসুতমেবাভ্যদ্রবৎ ॥ ৫ ॥
নিরস্য নিঃশেষেণ ক্ষিপ্ত্বা রোদসী রোদস্যৌ দিবং ভুবঞ্চান্তরঞ্চ ছিদ্রং পাতালমিত্যর্থঃ ॥ ৬ ॥
বৈ এব গরুত্মতে গরুত্মতি আপতদেব নত্বা পতিতমিত্যর্থঃ। ওজসা বেগেন। অপীতি সামর্থ্যদ্যোতকং। মুখেম্বিতি তদ্ব্যাদানেন ক্রোধাৎ ইতি সর্ব্বেম্বপি তেষু যুগপদেব তাড়নং সূচিতং ॥
মৃধে যুদ্ধমধ্যে সাক্ষাদেব নতু মায়াদিনা পরোক্ষমিত্যর্থঃ। গদয়া গদাগ্রজ ইত্যনুপ্রাসালঙ্কার উল্লাসেন গদাগ্রজ ইতি তদুপলক্ষিত ভ্রাতৃকুলযশোদাতৃতা স্মরণসৌখ্যেন চ পঞ্চাপীতি পাঠে গদয়ৈবেতি জ্ঞেয়ং কিন্ত্বগ্রে দৃষ্টান্তে ইন্দ্রতেজসেত্যুক্ত্যা তেজঃ সাম্যাচ্চক্রেণেতি পাঠোযুক্তঃ ॥ ৭ ॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী

আবিধ্য ভ্রামযিত্বা স মহান্নাদ ইত্যর্থঃ ॥ ৬ ॥
গরুত্মতে গরুত্মতি আপতদেব নত্বাপতিতং তস্মৈ শ্রীকৃষ্ণায় সোঽপি মুরোঽপি ॥
উদাম্য উচ্চীকৃত্য অভিধাবতো মুরস্য ॥ ৭ ॥

অগ্নির ন্যায় জাজ্বল্যমান মুরদৈত্য পঞ্চমুখ দ্বারা ত্রৈলোক্য গ্রাস করত গরুড়ের প্রতি সর্পের গমনের ন্যায় শ্রীকৃষ্ণের প্রতি আগমন করিতে লাগিল। ৫ ॥

পরে ত্রিশূল উত্তোলন করিয়া বেগে গরুড়ের প্রতি নিক্ষেপ করত পাঁচ মুখ দ্বারা এক শব্দ করিয়া উঠিল। সেই মহান্ শব্দ স্বর্গ মর্ত্য পাতাল ও সমুদায় দিক্ পরিপূর্ণ করত অণ্ডকটাহ পর্য্যন্ত আবরণ করিল ॥ ৬ ॥

গরুড়ের প্রতি আপতিত সেই ত্রিশূলকে শ্রীকৃষ্ণ বেগে দুই বাণ দ্বারা তিন খণ্ড করিয়া ভগ্ন করিলেন। তখন মুরদানব তাঁহার প্রতি গদা নিক্ষেপ করিল। পরে গদাগ্রজ মহাযুদ্ধে সেই আয়াত গদাকে নিজ গদা দ্বারা সহস্র খণ্ড করিয়া ফেলিলেন। এবং বাহু প্রসারণ পূর্ব্বক আগত মুরদানবের মস্তক চক্র দ্বারা অবলীলাক্রমে ছেদন করিলেন ॥ ৭ ॥

ব্যসুঃ পপাতাম্ভসি কৃত্তশীর্ষো নিকৃত্তশৃঙ্গোঽদ্রিরিবেন্দ্রতেজসা ।
তস্যাত্মজাঃ সপ্ত পিতু র্বধাতুরাঃ প্রতিক্রিয়ামর্ষজুষঃ সমুদ্যতাঃ ॥ ৮ ॥
তাম্রোঽন্তরীক্ষঃ শ্রবণো বিভাবসু র্বসুর্নভস্বান্ অরুণশ্চ সপ্তমঃ ।
পীঠং পুরস্কৃত্য চমূপতিং মৃধে ভৌমপ্রযুক্তা নিরগন্ ধৃতায়ুধাঃ ।
প্রযুঞ্জতাসাদ্য শরানসীন্ গদাঃ শক্ত্যৃষ্টিশূলান্যজিতে রুষোল্বণাঃ ।
তচ্ছস্ত্রকূটং ভগবান্ স্বমার্গণৈরমোঘবীর্য্যস্তিলশশ্চকর্ত্ত হ ॥ ৯ ॥
তান্ পীঠমুখ্যাননয়দ্ যমক্ষয়ং নিকৃত্তশীর্ষাংসভুজাঙ্ঘ্রি বর্ম্মণঃ ।
স্বানীকপানচ্যুতচক্রশায়কৈ স্তথা নিরস্তান্নরকো ধরাসুতঃ ।

**শ্রীধরস্বামী ।**

ইন্দ্রতেজসা বজ্রেণ । প্রতিক্রিয়য়া হেতুভূতয়া অমর্ষস্তং জুষঃ ॥ ৮ ॥

পীঠং পীঠনামানং । নিরগন্ নিরগমন্ ॥ ৯ ॥

নিকৃত্তানি শীর্ষাদীনি যেষাং তান্ ॥ ১০ ॥

**বৈষ্ণবতোষণী ।**

বধেনাতুরাঃ শোকবিহ্বলাঃ অতঃ প্রতিক্রিয়ার্থমমর্ষজুষঃ ॥ ৮ ॥

তমেবোক্তপোঽন্যায়েনাহ তাম্র ইতি সপ্তম ইতি । ভ্রাত্রন্তরং নিরন্তং তেষাং নাম গ্রহণং নাম্নৈব গুণজ্ঞাপনার্থং অতএব প্রতিক্রিয়ামর্ষজুষঃ পুনশ্চ ভৌমেন প্রযুক্তাঃ । এবং তদৈব ভৌমেন তত্রোদ্যতমিতি তত্তৎ ক্রিয়ায়াং শ্রীভগবতো লাঘবমপি দর্শিতং ॥

প্রাযুঞ্জতেত্যর্দ্ধকং আসাদ্যাজিতং । শরাদীনাং যথোত্তরং গুরুত্বে ঘাতকত্বে চ শ্রৈষ্ঠ্যং । তত্র ঋষ্টিঃ খড়্গভেদঃ ॥ ৯ ॥

শস্ত্রাণাং কূটং সমূহং । স্বৈরসাধারণৈ র্যমক্ষয়ং মৃত্যুমিত্যর্থঃ মোক্ষস্তু জ্ঞেয়ঃ ॥

অচ্যুতেতি চক্রাদ্যবৈয়র্থ্যাভিপ্রায়েণ তথা তেন শীর্ষাদি কর্ত্তনপ্রকারেণ নিরস্তান্ লীলয়া দূরত এব হতান্ বীক্ষ্য উত্তুঙ্গদুর্গাদ্যারোহণেন নরক ইতি জাতমাত্রেণ মনুষ্যমস্তকস্য মুখে গ্রহণাৎ । তৎ সংজ্ঞাপ্রাপ্তা জন্মতএব দুঃস্বভাবঃ সূচিতঃ । তদাখ্যায়িকা চ

**ক্রমসন্দর্ভঃ ।**

যমক্ষয়ং মৃত্যুমিত্যর্থঃ মোক্ষস্তু জ্ঞেয়ঃ ॥ ১——২২ ॥

**শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী ।**

ইন্দ্রতেজসা বজ্রেণ । প্রতিক্রিয়য়া হেতুভূতয়া অমর্ষযুক্তাঃ ॥ ৮ ॥

নিরগন্ নিরগমন্ ॥ ৯ ॥

যমক্ষয়ং যমনিয়মাদ্যষ্টাঙ্গযোগস্থানং মোক্ষমিতি বাস্তবোঽর্থঃ ॥

আস্রবন্তো মদা যেষাং তৈ র্গজৈঃ সহ নিরক্রামৎ ॥ ১০ ॥

মুরদানব ছিন্নশীর্ষ হইয়া প্রাণপরিত্যাগপূর্ব্বক জলেতে পতিত হইল, যেমন পর্ব্বতশৃঙ্গ ইন্দ্রের বজ্রে খণ্ডিত হইয়া পতিত হয় তদ্রূপ, তখন তাহার সাতপুত্র পিতার বধে শোকার্ত্ত হইয়া ক্রোধে শত্রুনির্যাতন করিতে উদ্যত হইল ॥ ৮ ॥

তাম্র, অন্তরীক্ষ, শ্রবণ, বিভাবসু, নভস্বান্ এবং বরুণ এই সাতজন ভৌম কর্ত্তৃক প্রেরিত হইয়া অস্ত্র ধারণ পূর্ব্বক পীঠ নামক সেনাপতিকে অগ্রে করিয়া যুদ্ধে গমন করিল । এবং ক্রোধে পরিপূর্ণ হইয়া শ্রীকৃষ্ণের প্রতি বাণ, অসি, গদা, শক্তি, ঋষ্টি, শূল প্রভৃতি অস্ত্র সকল নিক্ষেপ করিতে লাগিল । অমোঘ বীর্য্য ভগবান্ শ্রীকৃষ্ণ নিজশর দ্বারা তাহাদিগের সেই অস্ত্র সকল তিল তিল প্রমাণে ছেদন করিলেন ॥ ৯ ॥

এবং পীঠ প্রভৃতি অনীকপগণ অচ্যুতবাণে নিরস্ত্র ও শিরঃ ভুজাঙ্ঘ্রি বর্ম্ম ছিন্ন হইয়া যমালয়ে গমন

নিরীক্ষ্য দুর্ম্মর্ষণ আস্রবন্মদৈ র্গজৈঃ পয়োধিপ্রভবৈ র্নিরক্রমৎ ॥ ১০ ॥
দৃষ্ট্বা সভার্য্যং গরুড়োপরিস্থিতং সূর্য্যোপরিষ্টাৎ সতড়িদ্‌ঘনং যথা।
কৃষ্ণং স তস্মৈ ব্যসৃজৎ শতঘ্নীং যোধাশ্চ সর্ব্বে যুগপচ্চ বিব্যধুঃ ॥ ১১ ॥
তদ্ভৌমসৈন্যং ভগবান্ গদাগ্রজো বিচিত্রবাজৈ র্নিশিতৈঃ শিলীমুখৈঃ।
নিকৃত্তবাহূরুশিরোধ্রবিগ্রহং চকার তর্হ্যেব হতাশ্বকুঞ্জরং ॥ ১২ ॥
যানি যোধৈঃ প্রযুক্তানি শস্ত্রাস্ত্রাণি কুরূদ্বহ। হরিস্তান্যচ্ছিনত্তীক্ষ্ণৈঃ শরৈরেকৈকশস্ত্রিভিঃ ॥
উহ্যমানঃ সুপর্ণেন পক্ষাভ্যাং নিঘ্নতা গজান্ ॥ ১৩ ॥

শ্রীধরস্বামী।

শতঘ্নীং শক্তিবিশেষং ॥ ১১ ॥

বিচিত্রা বাজাঃ পত্রাণি যেষাং তৈর্বাণৈ র্নিকৃত্তা বাহব উরবঃ শিরোধ্রাঃ কন্ধরা বিগ্রহাশ্চ দেহা যস্য তৎ। তর্হ্যেব তে যদা বিব্যধু স্তস্মিন্নেব ক্ষণে ॥ ১২ ॥

অত্যাশ্চর্য্যে কুরূদ্বহেতি সম্বোধনং। তথাহি তৈর্যানি প্রযুক্তানি শস্ত্রাণি অস্ত্রাণি চ চিচ্ছেদ। তত্রাপ্যেকৈকং শস্ত্রমস্ত্রঞ্চ ত্রিভিস্ত্রিভিঃ শরৈরিত্যাশ্চর্য্যং ॥ ১৩ ॥

বৈষ্ণবতোষণী।

কালিকাপুরাণে জ্ঞেয়া। ধরায়াঃ সুত ইতি মহাশক্তিত্বং দর্শিতং। পয়োধিপ্রভবৈ র্গজৈঃ সহ তৎপ্রভবৈরাবতকুলজত্বাৎ। তথা চাগ্রে ঐরাবতকুলেভাংশ্চেতি নিরক্রমৎ নিরক্রামৎ পুরান্নিষ্ক্রান্তঃ ॥ ১০ ॥

সভার্য্যং দৃষ্ট্বেতি তেন মহাক্রুদ্ধঃ সন্নিতি ভাবঃ। চ অপি যুগপদপি বিব্যধুঃ ॥ ১১ ॥

বিচিত্রবাজৈরিতি বেগবত্ত্বাদিকমভিপ্রেতং। নচ কেবলমশ্বাদ্যারূঢা হতা বাহনানি চেত্যাহ হতেতি ॥ ১২ ॥

যানীতি সার্দ্ধকং শস্ত্রাণি খড়্গাদীনি অস্ত্রাণি শরাদীনি সুপর্ণেনোহ্যমান ইতি তত্রৈব ইতস্ততো লীলয়াতিশীঘ্রগত্যা মহাশোভা সূচিতা শ্রীগরুড়স্যাপি প্রভাব উক্তঃ শ্রীভগবন্তং বহতোঽপি পক্ষাভ্যাং গজানাং হননাৎ। এতে চ যোধৈরনধিরূঢা রাজবাহকাঃ পৃথক্‌ স্থিতা জ্ঞেয়া ॥ ১৩ ॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

শতঘ্নীং শক্তিবিশেষং ॥ ১১ ॥

বিচিত্রা বাজাঃ পত্রাণি যেষাং তৈঃ ॥ ১২ ॥

সৈন্যস্য বাহ্বাদি ছেদমুক্ত্বা তৎপ্রযুক্তানাং শস্ত্রাণাং ছেদমাহ। যানীতি। শস্ত্রাণি খড়্গাদীনি অস্ত্রাণি শরাদীনি। একৈকশ ইতি কর্ম্মণঃ করণস্য চ বিশেষণং। যোধৈর্যানি প্রযুক্তানি তেষাং লক্ষ্যপ্রাপ্তেঃ পূর্ব্বমেব তত্তৎ প্রয়োক্তৄন্ প্রথমং ছিত্ত্বা তত স্তৈঃ প্রযুক্তানি চিচ্ছেদ তত্রাপ্যেকৈকং শস্ত্রমস্ত্রঞ্চ ত্রিভিস্ত্রিভিঃ শরৈশ্চিচ্ছেদ। তৈরপি ত্রিভিঃ প্রত্যেকমেব প্রযুক্তৈ র্নতু যুগপৎ প্রযুক্তৈ-

করিল। পরে নরকাসুর অসহিষ্ণুতা পূর্ব্বক মদ স্রবণ বিশিষ্ট সমুদ্রসম্ভূত গজে আরোহণ করিয়া আগমন করিল ॥ ১০ ॥

সূর্য্যের উপরিভাগে তড়িৎ সংযুক্ত মেঘের ন্যায় ভার্য্যার সহিত গরুড়ের উপরিস্থ শ্রীকৃষ্ণকে দেখিয়া শতঘ্নী শক্তি নিক্ষেপ করিল এবং যোদ্ধারা সকলে এক কালে বিদ্ধ করিতে লাগিল ॥ ১১ ॥

গদাগ্রজ ভগবান্ শ্রীকৃষ্ণ বিচিত্রপত্র বিশিষ্ট শাণিতশর দ্বারা সেই ভৌমসৈন্যগণের বাহু, উরু, কন্দর ও শরীর কর্ত্তন পূর্ব্বক অশ্ব ও কুঞ্জরগণকে বিনষ্ট করিতে লাগিলেন ॥ ১২ ॥

শুকদেব আশ্চর্য্য প্রকাশ পূর্ব্বক সম্বোধন করিয়া কহিলেন হে কুরুনন্দন! পক্ষদ্বয় দ্বারা গজহননকারি গরুড় হইতে অবরোহণ করিয়া যোদ্ধাগণ কর্ত্তৃক যে সকল অস্ত্র শস্ত্র নিক্ষিপ্ত হইয়াছিল অগ্রে যোদ্ধাদিগকে সংহার করিয়া পরে তিন তীক্ষ্ণশর দ্বারা এক এক করিয়া তৎ সমুদায় ছেদন করিলেন ॥ ১৩ ॥

গরুত্মতা হন্যমানাস্তুণ্ডপক্ষনখৈর্গজাঃ। পুরমেবাবিশন্নার্ত্তা নরকো যুধ্যযুধ্যত ॥ ১৪ ॥

দৃষ্ট্বা বিদ্রাবিতং সৈন্যং গরুড়েনার্দ্দিতং স্বকং। তং ভৌমঃ প্রাহরচ্ছক্ত্যা বজ্রঃ প্রতিহতোযতঃ ॥১৫॥

নাকম্পততয়া বিদ্ধো মালাহত ইব দ্বিপঃ। শূলং ভৌমোঽচ্যুতং হন্তুমাদদে বিতথোদ্যমঃ।

তদ্বিসর্গাৎ পূর্ব্বমেব নরকস্য শিরোহরিঃ। অপাহরদ্গজস্থস্য চক্রেণ ক্ষুরনেমিনা ॥

সকুণ্ডলং চারুকিরীটভূষণং বভৌ পৃথিব্যাং পতিতং সমুজ্জ্বলং।

হাহেতি সাধ্বিত্যৃষয়ঃ সুরেশ্বরা মাল্যৈর্মুকুন্দং বিকিরন্ত ঈড়িরে ॥ ১৬ ॥

শ্রীধরস্বামী।

কিঞ্চ গরুত্মতেতি ॥ ১৪ ॥

যতঃ যয়া শক্ত্যা বজ্রঃ প্রতিহত আস ॥ ১৫ ॥

গরুড়স্তু না কম্পত এবম্ভূতে গরুড়ে সতি ভৌমো বিতথোদ্যমঃ সন্ ॥ ১৬ ॥

বৈষ্ণবতোষণী।

তত্র কেচিন্নিহতা এব কেচিচ্চ ভগ্না ইত্যাহ গরুত্মতেতি যুধীতি যুধিস্থিতঃ সন্নিত্যর্থঃ। ইতি তস্যাতিনির্ভয়ত্বাদিকং সূচিতং ॥ ১৪ ॥

বিদ্রাবিতং ভঙ্গং প্রাপিতং যতোঽর্দ্দিতং। যদ্বা। কিঞ্চিদ্বিদ্রাবিতং কিঞ্চিদর্দ্দিতং চ হতং দৃষ্ট্বা সৈন্যমিতি সৈন্যস্য গজপ্রাধান্যাৎ। কিম্বা গজরক্ষিণাং অশ্ববারাদীনাং সংগ্রহাৎ ॥ ১৫ ॥

বিদ্ধোঽপি নাকম্পত নাব্যথত অনুভাবেন ভাবো ব্যজ্যতে কিম্বা স্বস্থানাদীষদপি নাচলদিত্যর্থঃ ॥

তস্য শূলস্য বিসর্গাৎ প্রাগেবাপাহরৎ। যতঃ ক্ষুরবত্তীক্ষ্ণধারা নেময়ো যস্য তেন ॥

শিরো বভৌ লোকদৃষ্টী রঞ্জয়ামাস। যতঃ পতিতং ভ্রষ্টসম্বন্ধিত্বাদিতি ভাবঃ। অতস্তদীয় শোভারচনমপি তদানীমেব তদুপোদ্বলকং জাতমিতি স বিনোদমাহ সমুজ্জ্বলমিতি সমুজ্জ্বলদিতি কচিৎ। তত্র হেতুঃ সকুণ্ডলমিত্যাদি। হাহেতি নিন্দায়াং মহাপাপিষ্ঠোঽয়মাসীদিত্যর্থঃ। সাধ্বিতি হর্ষাৎ ভদ্রং জাতমিদমিত্যর্থঃ। উচুরিতি শেষঃ সুরেশ্বরা ইন্দ্রাদয়স্তং মাল্যৈর্বিকিরন্ত আচ্ছাদয়ন্তঃ ॥ ১৬ ॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

বিতাশ্চর্যোণ সম্বোধনং কুরুদ্বহেতি কুরুষু মধ্যে ভীষ্মার্জ্জুনাদিভিরপি নৈতৎপ্রয়োগলাঘবং কৃষ্ণেন জ্ঞাপিতৈরপি জ্ঞাতুং শক্যত ইতি ভাবঃ ॥ ১৩ ॥ ১৪ ॥

যয়া শক্ত্যা বজ্রঃ প্রতিহত আসীৎ ॥ ১৫ ॥

ততশ্চামোঘশূলহস্তং ভৌমমালক্ষ্য শীঘ্রমিমং জহীতি সত্যভাময়োক্তঃ কৃষ্ণস্তং জঘানেত্যাহ। তদিতি ॥

হাহেতি। হা বিষাদশুগর্ত্তিম্বিত্যত্র নিন্দায়াং চেতি ক্ষীরস্বামী। হা পাপিষ্ঠ নরক হা বিশ্বোদ্বেজক ত্বং যমৃত ত্বং সাধুসাধ্বিত্যুচুঃ বিকিরন্ত আচ্ছাদয়ন্তঃ ॥ ১৬ ॥

গরুড়ের তুণ্ড পক্ষ নখ দ্বারা আহত গজ সকল পীড়িত হইয়া পুরমধ্যে পলায়ন পরায়ণ হইল। কেবল একা নরকাসুর যুদ্ধ করিতে লাগিল ॥ ১৪ ॥

এবং গরুড় কর্ত্তৃক অর্দ্দিত স্বীয় বলকে পলায়মান দেখিয়া ভৌম গরুড়ের প্রতি যাহা হইতে বজ্র প্রতিহত হইয়াছিল সেই শক্তি প্রহার করিল ॥ ১৫ ॥

পুষ্পমালা দ্বারা আহত হস্তির ন্যায় গরুড় সেই শক্তি দ্বারা বিদ্ধ হইয়া কিছু মাত্র কম্পিত হইলেন না তখন ভৌম শ্রীকৃষ্ণকে বধ করিবার নিমিত্ত শূলাস্ত্র গ্রহণ করিল কিন্তু তাহার সে উদ্যম সফল হইল না, কারণ সেই শূল নিক্ষেপ করিবার পূর্ব্বেই শ্রীকৃষ্ণ তীক্ষ্ণধার চক্রদ্বারা গজস্থ ভৌমের শিরশ্ছেদন করিলেন। কুণ্ডল কিরীট বিভূষিত উজ্জ্বল সেই মস্তক পৃথিবীতে পতিত হইয়া শোভা পাইতে লাগিল। তখন ঋষিগণ হাহাকার পূর্ব্বক অর্থাৎ মহাপাপিষ্ঠ হত হইল এই বলিয়া সাধুবাদ করিলেন, দেবতারা সকল পুষ্পমালা বৃষ্টি করত স্তুতি করিতে লাগিলেন ॥ ১৬ ॥

ততশ্চ ভূঃ কৃষ্ণমুপেত্য কুণ্ডলে প্রতপ্তজাম্বূনদরত্নভাস্বরে।
সবৈজয়ন্ত্যা বনমালয়ার্পয়ৎ প্রাচেতসং ছত্রমথো মহামণিং।
অস্তৌষীদথ বিশ্বেশং দেবী দেববরার্চ্চিতং। প্রাঞ্জলিঃ প্রণতা রাজন্ ভক্তিপ্রবণয়া ধিয়া॥ ১৭॥
ভূরুবাচ॥
নমস্তে দেবদেবেশ শঙ্খ চক্র গদাধর। ভক্তেচ্ছোপাত্তরূপায় পরমাত্মন্ নমোঽস্তু তে॥ ১৮॥
নমঃ পঙ্কজনাভায় নমঃ পঙ্কজমালিনে। নমঃ পঙ্কজনেত্রায় নমস্তে পঙ্কজাঙ্ঘ্রয়ে॥ ১৯॥

শ্রীধরস্বামী।

প্রতপ্তজাম্বূনদে যানি রত্নানি তৈ র্ভাস্বরে। মেরোরংশভূতমন্দরশিখরং মহামণিস্তার্পয়দিতি॥ ১৭॥
ঐশ্বর্য্যাজ্ঞা ভূমিঃ স্তৌতি নমস্ত ইতি। পরমাত্মন্ হে অন্তর্যামিন্॥ ১৮॥
যেন মন্ত্রেণ কুস্ত্যাঃ প্রসন্নঃ পূর্ব্বমাসীৎ তেন মন্ত্রেণ নমস্ততি নম ইতি পঙ্কজং নাভৌ যস্য তস্মৈ জগৎকারণায়েত্যর্থঃ। অতএব সংকীর্ত্তিময়ী পঙ্কজমালা বিদ্যতে যস্য তস্মৈ এবং ভূতং ধ্যায়তাং পঙ্কজবৎ সুপ্রসন্নে তাপোপশমকে নেত্রে যস্য তস্মৈ পঙ্কজবৎ সুসেব্যৌ পঙ্কজাঙ্কিতৌ বা অঙ্ঘ্রী যস্য তস্মৈ নম ইতি॥ ১৯॥

বৈষ্ণবতোষণী।

বৈজয়ন্তী পঞ্চবর্ণা বনমালা চরণলম্বিনী পত্রপুষ্পময়ীতি ভেদঃ। বৈজয়ন্তী সহিতয়া বনমালয়া সহ॥
অথ তত্তদর্পণানন্তরং। ভক্ত্যা প্রবণা আয়ত্তা বশীকৃতা যা তয়া বুদ্ধ্যা প্রণতা স্তুত্যর্থং প্রাক্ কৃতপ্রণামা পশ্চাৎ প্রাঞ্জলিঃ সতী। যদ্বা। প্রণতাচাবনতমস্তকা সতী তুষ্টাব। যতঃ বিশ্বেশং অতো দেববরৈ র্ব্রহ্মাদিভিরর্চ্চিতং তত্তৎ প্রকারেণৈবাস্তৌদিতি ভাবঃ। ১৭॥
দেবানাং দেবা ব্রহ্মাদয় স্তেষামীশ পরিপালক অতএব দুষ্টবধার্থং শঙ্খাদিধর। কিঞ্চ ভক্তানাং তেষামেবেচ্ছয়া উপাত্তানি প্রকটীকৃতানি শ্রীমৎস্যাদি রূপাণি যেন তস্মৈ। কিঞ্চ তেষাং সদ্বুদ্ধ্যাদি প্রবর্ত্তকশ্চ ত্বমেবেত্যাশয়েনাহ পরমাত্মন্নিতি॥ ১৮॥
দেবদেবেশত্বমুপপাদয়ন্তী স্তৌতি নম ইতি এতদাদি পদাদ্বয়ং তৈর্ব্যাখ্যাতং। তত্র পঙ্কজাঙ্কিতাবঙ্ঘ্রী ইত্যেকস্যৈব তদঙ্কিতত্বেঽপি সজাতীয়ত্বেঽপি নৈক্যবিবক্ষয়েতি মন্তব্যং। যদ্বা। অথ সৌন্দর্য্যং বর্ণয়তি পঙ্কজেতি পঙ্কজযোনিতয়া নাভেঃ সরোবর সাম্যেন গভীরতাভিপ্রেতা। যদ্বা। পঙ্কজবন্নাভির্যস্য শ্রীকৃষ্ণনাভেঃ পদ্মাকারত্বাৎ। পঙ্কজনাভত্বাদীনাং ত্রয়াণাং যথোত্তরং সৌন্দর্য্যহেতুত্বে শ্রৈষ্ঠ্যং। অন্তেতু ভক্ত্যুদ্রেকেণ শ্রীচরণয়োঃ সৌন্দর্য্যনির্দ্দেশঃ॥ ১৯॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

মহামণিং মণিপর্ব্বতং॥ ১৭॥
পরমাত্মন্নিতি। ত্বদ্বিদ্বেষি জনস্য অপি মদন্তঃকরণং ত্বং জানাস্যেবেতি ভাবঃ॥ ১৮॥
মন্নয়নাদি সর্ব্বেন্দ্রিয়কৃতার্থীকরণায়াগতোসীতি মাধুর্য্যং বর্ণয়তি নম ইতি॥ ১৯॥

অনন্তর নরকমাতা পৃথিবী শ্রীকৃষ্ণের নিকটে উপস্থিত হইয়া প্রতপ্ত জাম্বুনদের ন্যায় উজ্জ্বল অদিতির সেই কুণ্ডলদ্বয়, বৈজয়ন্তী বনমালা ও বারুণছত্র এবং মহামণির সহিত সমর্পণ করিলেন। এবং হে রাজন্! ভক্তি দ্বারা প্রণত হইয়া প্রাঞ্জলি পূর্ব্বক সকল দেবতার পূজনীয় বিশ্বেশ্বরকে স্তব করিতে লাগিলেন॥ ১৭॥

পৃথিবী কহিলেন হে দেবদেবেশ! তোমাকে নমস্কার করি, হে শঙ্খ চক্র গদাধর! ভক্তজনের ইচ্ছানুরূপ গৃহীতদেহ পরমাত্মা স্বরূপ তোমাকে নমস্কার করি॥ ১৮॥

হে ভগবন্! তোমার নাভিতে পদ্ম অর্থাৎ তুমি জগতের কারণ অতএব সংকীর্ত্তিময়ী পঙ্কজমালা দ্বারা তোমার গলদেশ সুশোভিত, তুমি পঙ্কজনেত্র অর্থাৎ পদ্মতুল্য সুপ্রসন্ন দৃষ্টিদ্বারা ধ্যানকারি ভক্তজনের তপোপশমন করিয়া থাক, তোমার চরণ পঙ্কজবৎ সুসেব্য অতএব তোমাকে নমস্কার করি॥ ১৯

নমো ভগবতে তুভ্যং বাসুদেবায় বিষ্ণবে। পুরুষায়াদিবীজায় পূর্ণবোধায় তে নমঃ ॥ ২০ ॥
অজায় জনয়িত্রেঽস্য ব্রহ্মণেঽনন্তশক্তয়ে। পরাবরাত্মন্ ভূতানাং পরমাত্মন্ নমোঽস্তু তে ॥২১॥
ত্বং বৈ সিসৃক্ষূ রজ উৎকটং প্রভো তমো নিরোধায় বিভর্ষ্যসংবৃতঃ।

শ্রীধরস্বামী।

কিঞ্চ ভগবতে নিরতিশয়ৈশ্বর্য্যায় কুতঃ বাসুদেবায় সর্ব্বভূতাশ্রয়ায়। অতএব বিষ্ণবে ব্যাপিনে। নহি সর্ব্বভূতাশ্রয়ত্বং পরিচ্ছিন্নস্য সম্ভবতীতি। কুতঃ সর্ব্বাশ্রয়ত্বং পুরুষায় সর্ব্বস্মাৎ কার্য্যকারণাৎ পূর্ব্বমেব সতে। পূর্ব্বমেবাহমিহাসমিতি তৎপুরুষস্য পুরুষত্বমিতি-শ্রুতেঃ। এতদপি কুতঃ আদিবীজায় আদের্জগৎকারণস্যাপি কারণায় এবমপি ন মৃদাদিবজ্জাড্যমিত্যাহ পূর্ণবোধায়েতি ॥ ২০ ॥

নন্বেবমপি স্বকারণাৎ পূর্ব্বং সত্ত্বং নস্তাদিত্যত আহ অজায়েতি স্বয়মজায় স্বতঃসিদ্ধায় অন্যচ জনয়িত্রে। উভয়ত্রাপি ক্রমেণ হেতুদ্বয়ং ব্রহ্মণে বৃহতে অনন্তশক্তয়ে ইতিচ। বৃহত্ত্বাদজত্বং অনন্তশক্তিত্বাচ্চ জনয়িতৃত্বমিত্যর্থঃ। নন্থ পিত্রাদয়ঃ পুত্রাদীনাং জনকাঃ। তেষাং তৎ পূর্ব্বে। তেষাঞ্চ ভূতানি। তেষাঞ্চ স্বকর্ম্মদ্বারেণ জীবাঃ। কিমত্রাহং তত্রাহ পরাবরাত্মন্নিত্যাদি পিত্রাদ্যাত্মকত্বাৎ ত্বমেব জনক ইত্যর্থঃ ॥ ২১ ॥

নন্থ গুণা বিশ্বোৎপত্ত্যাদিহেতবঃ। তেচ প্রধানস্যৈব তস্যচ পুরুষঃ ক্ষোভকঃ তত্র কালো নিমিত্তমিতি প্রসিদ্ধং কিমত্রাহ ত্বং বা ইতি। তমসো ধারণে ঽপ্যসংবৃত এব। স্থানায় পালনায় জগতঃ সৃষ্ট্যাদ্যর্থমুৎকটং রজ আদি ত্বমেব বিভর্ষি সৃজসীত্যর্থঃ। কাল-

বৈষ্ণবতোষণী।

ঈদৃশস্য সৌন্দর্য্যাদিকং যুক্তমেবেত্যাহ নম ইতি ভগবতে নিজাশেষগুণপ্রকটনপরায়। যতো বসুদেবনন্দনায় অতএব বিষ্ণবে স্বমহিম্না জগদ্ব্যাপকায় কিঞ্চ পুরুষাণাং নিজজনানাং আয়ঃ প্রেমাদিলাভ স্তস্যাদিবীজায়। নচ তদর্থং তেষাং বিজ্ঞাপনাপেক্ষাস্তীত্যাহ পূর্ণেতি ॥ ২০ ॥

শ্রীবসুদেবসুতস্য তবৈবৈতদৈশ্বর্য্যমিত্যাহ অজায়েত্যাদি ॥ ২১ ॥

বৈ এব ত্বমেব উৎকটমিতি সাম্যেন সৃষ্ট্যাদ্যসিদ্ধেঃ। প্রভো ইতি বিচিত্রজগৎসৃষ্টিসামর্থ্যাৎ জগৎপতে ইতি স্বভাবত এব

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

তবৈশ্বর্য্যামৃতসিন্ধাবপ্যহং খেলয়ন্তোবাস্মীত্যাহ নম ইতি ভগবতে নিরতিশয়ৈশ্বর্য্যায় ভগবত্ত্বেঽপি বাসুদেবায় বাসুদেবো ভগবতা-মিত্যুক্তে বসুদেবনন্দনায় স্বয়ং ভগবতে ইত্যর্থঃ। বসুদেবপুত্রত্বেঽপি বিষ্ণবে সর্ব্বব্যাপকায় সর্ব্বব্যাপকত্বেঽপি পুরুষায় পুরুষবৎ পরিচ্ছি-ন্নায়েত্যর্থঃ পুরুষবৎ পরিচ্ছিন্নত্বেঽপি। আদিবীজায় সর্ব্বাদেঃ শ্রীনারায়ণস্যাপ্যাবির্ভাবপ্রয়োজকায় ব্রহ্মমোহনলীলায়াং তথা দর্শনাৎ। তাদৃশাদি বীজত্বেঽপি পূর্ণশ্চাসৌ বোধশ্চেতি পূর্ণং জ্ঞানস্বরূপং যদ্ব্রহ্ম তস্মৈ। অপ্রাকৃতানন্তবিশেষবত্ত্বেপি ত্বমেব নির্বিশেষং ব্রহ্মেত্যর্থঃ ॥ ২০ ॥

অজায়েতি ত্বমজোঽপ্যশেষস্য বিশ্বস্য জনয়িতা জনয়িতাপি ত্বমেব ব্রহ্মনির্বিশেষং স্বরূপং নির্বিশেষরূপমপি ত্বমেবানন্তশক্তেঃ সবিশেষ স্বরূপশ্চ অনন্তশক্তিত্বেঽপি তব ভিন্ন এব শক্তয় স্তটস্থ বহিরঙ্গাস্তরঙ্গলক্ষণাস্তাশ্চ ত্বমেব ইত্যাহ পরাবরেষামুৎকৃষ্ট নিকৃষ্টানামাত্মা জীবস্ত্বমেব। ত্বমেব ভূতাত্মা পঞ্চভূতাত্মকো দেহঃ ত্বমেব পরমাত্মা অন্তর্য্যামী ॥ ২১ ॥

সময়ভেদেনাস্য বিশ্বস্য মায়াশক্ত্যা সৃষ্ট্যাদিকং করোষীত্যাহ ত্বমিতি। উৎকটং উদ্রিক্তং রজস্তমঃ সত্ত্বঞ্চ বিভর্ষি। অসংবৃতঃ নতু জীববত্তৈঃ সংবৃতঃ। অতস্বচ্ছক্তিকার্য্যত্বাদিদং জগৎ ত্বদাত্মকং। যেচ নিত্যাঃ কালমায়া জীবাস্তেঽপি ত্বচ্ছক্তিত্বাত্ত্বদাত্মকা এবেত্যাহ

তুমি ভগবান্ নিরতিশয় ঐশ্বর্য্যশালী, তোমাকে নমস্কার করি, তুমি বাসুদেব অর্থাৎ সর্ব্বভূতের আশ্রয়, অতএব তুমি বিষ্ণু অর্থাৎ সর্ব্বব্যাপক, তুমি পুরুষ অর্থাৎ সমুদায় কার্য্যের পূর্ব্বে অবস্থিত, তুমি আদিবীজ অর্থাৎ জগৎ কারণের কারণ এবং পূর্ণবোধ স্বরূপ তোমাকে নমস্কার ॥ ২০ ॥

তুমি স্বয়ং অজ অর্থাৎ জন্ম রহিত অথচ সকলের জনয়িতা, তুমি অনন্তশক্তি ব্রহ্ম তোমাকে নমস্কার করি। তুমি পরাবর জগতের আত্মভূত, হে পরমাত্মন্! তোমাকে নমস্কার করি ॥ ২১ ॥

হে প্রভো! তুমি সৃজনাভিলাষে অসম্বৃতরূপে অন্ধকার নিরসনের নিমিত্ত উৎকটরজোরূপ

তস্য কাশীপতির্মিত্রং পার্ষ্ণিগ্রাহোঽন্বয়ান্নৃপ । অক্ষৌহিণীভিস্তিসৃভিরপশ্যৎ পৌণ্ড্রকং হরিঃ ।
শঙ্খার্য্যসিগদাশার্ঙ্গ শ্রীবৎসাদ্যুপলক্ষিতং । বিভ্রাণং কৌস্তুভমণিং বনমালাবিভূষিতং ॥ ৭ ॥
কৌশেয় বাসসী পীতে বসানং গরুড়ধ্বজং । অমূল্যমৌল্যাভরণং স্ফুরন্মকরকুণ্ডলং ।
দৃষ্ট্বা তমাত্মনস্তুল্যং বেশং কৃত্রিমমাস্থিতং । যথা নটং রঙ্গগতং বিজহাস ভৃশং হরিঃ ।
শূলৈর্গদাভিঃ পরিঘৈঃ শক্ত্যৃষ্টিপ্রাসতোমরৈঃ । অসিভিঃ পট্টিশৈর্বাণৈঃ প্রাহরন্নরয়ো হরিং ॥ ৮ ॥
কৃষ্ণস্তু তৎপৌণ্ড্রককাশিরাজয়োর্বলং গজস্যন্দনবাজিপত্তিমৎ ।
গদাসিচক্রেষুভিরর্দ্দয়ৎ ভৃশং যথা যুগান্তে হুতভুক্ পৃথক্ প্রজাঃ ॥ ৯ ॥

**শ্রীধরস্বামী ।**

পার্ষ্ণিগ্রাহঃ পৃষ্ঠতো রক্ষকঃ ॥ ৭ ॥

গরুড়ঃ কৃত্রিমো ধ্বজে যস্য তং অমূল্যোঽনর্ঘো মৌলিরাভরণঞ্চ যস্য ॥ ৮ ॥

গজস্যন্দনাদিচতুরঙ্গবলমর্দ্দিতবান্ । পৃথক্ প্রজাঃ চতুর্বিধভূতগ্রামং যথাযুগান্তাগ্নিরিতি ॥ ৯ ॥

**বৈষ্ণবতোষণী ।**

তস্যেত্যার্দ্ধকং । নৃপ ইতি সম্বুদ্ধিং সূচয়তি নৃপেতি কচিৎ পাঠঃ ॥

অক্ষৌহিণীতি সার্দ্ধদ্বয়কং । শ্রীবৎসোঽপি পররোমরোপণয়া কৃত্রিম এব বেশং কৃত্রিমমিতি বক্ষ্যমাণাৎ । শ্রীবিষ্ণুপুরাণেঽপি । বক্ষঃস্থলকৃতাকারো শ্রীবৎসং দদৃশে হরিরিতি । আদিশব্দাৎ পদ্মাদি ইতি চতুর্ভুজত্বং মহাদেববরেণেতি পাদ্মোত্তরখণ্ডং । অদেঃ কণ্ঠাদঃ প্রতিমুক্তত্বাৎ । এতদপি রচিতং জ্ঞেয়ং ॥ ৭ ॥

অমূল্যেতি যত্নতো দিব্যভগবন্মুকুটানুকরণার্থং জ্ঞেয়ং ॥

আত্মনস্তুল্যং আত্মনা তুল্যমিতি বা পাঠঃ । কৃত্রিমমিতি শ্রীভগবচ্ছঙ্খাদীনান্তু স্বাভাবিকত্বং সূচয়তি ॥

অরয় ইতি প্রহারে নৈষ্ঠুর্য্যং সূচিতং ॥ ৮ ॥

তুশব্দো বৈশিষ্ট্যে । অরয়ঃ প্রাহরন্নেব নতু কিঞ্চিৎ কর্ত্তুং শক্তবন্তঃ শ্রীকৃষ্ণস্তু ভৃশমত্যর্থমর্দ্দয়ৎ সংজহারেত্যর্থঃ ॥ ৯ ॥

**ক্রমসন্দর্ভঃ ।**

বেশং কৃত্রিমমাস্থিতমিত্যত্র মহাদেববরপ্রাপ্তিত্বাদিতি পাদ্মোত্তরখণ্ডাল্লভ্যতে ॥ ৮——১৩ ॥

**শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী ।**

গরুড়ঃ কৃত্রিমমূর্ত্তি ধ্বজে যস্য তং । অমূল্যঃ কৃত্রিমত্বাদল্পমূল্যো মৌলিরাভরণং যস্য তং ॥ ৮ ॥

হুতভুক্ প্রলয়াগ্নিঃ । পৃথক্ প্রজাঃ জরায়ুজাদিপৃথগ্‌ভেদপ্রজাঃ ॥ ৯ ॥

হে নৃপ ! কাশিপতি, পৌণ্ড্রকের মিত্র ছিল, সুতরাং সে তিন অক্ষৌহিণী সেনা লইয়া তাহার পার্ষ্ণিগ্রাহ হইয়া পশ্চাৎ পশ্চাৎ গমন করিল । তখন শ্রীকৃষ্ণ শঙ্খ চক্র অসি গদা শার্ঙ্গ ও শ্রীবৎসাদিতে উপলক্ষিত ও কৌস্তুভ মণিধারী এবং বনমালা বিভূষিত পৌণ্ড্রককে দেখিতে পাইলেন ॥ ৭ ॥

পীতবর্ণ কৌশেয় বসনদ্বয় পরিধান পূর্ব্বক কৃত্রিম গরুড়োপরি উপবিষ্ট, অমূল্যাভরণভূষিত মকর কুণ্ডলে সুশোভিত এবং রঙ্গস্থল গত নটের ন্যায় কৃত্রিম রূপে স্বীয় সদৃশ বেশধারী পৌণ্ড্রককে দেখিয়া শ্রীকৃষ্ণ হাস্য করিয়া উঠিলেন । পরে শত্রুগণ শূল, গদা, পরিঘ, শক্তি, ঋষ্টি, প্রাস, তোমর, অসি, পট্টিশ ও বাণ দ্বারা শ্রীকৃষ্ণকে প্রহার করিতে লাগিল ॥ ৮ ॥

এবং শ্রীকৃষ্ণও যেমন প্রলয়কালীন অগ্নি পৃথক্ পৃথক্ রূপে প্রজাগণের পীড়াদায়ক হয় তদ্রূপ গদা, অসি, চক্র ও বাণ দ্বারা পৌণ্ড্রক ও কাশীরাজের বল সমুদায়কে হস্তী অশ্ব রথ পত্তি সহিত সাতিশয় পীড়া দিতে লাগিলেন ॥ ৯ ॥

আয়োধনং তদ্রথবাজিকুঞ্জরদ্বিপৎখরোষ্ট্রৈ ররিণাবখণ্ডিতৈঃ।
বভৌ চিতং মোদবহং মনস্বিনামাক্রীড়নং ভূতপতেরিবোল্বণং।
অথাহ পৌণ্ড্রকং শৌরির্ভো ভোঃ পৌণ্ড্রক যদ্ভবান্। দূতবাক্যেন মামাহ তান্যস্ত্রাণ্যুৎসৃজামি তে।
ত্যাজয়িষ্যেঽভিধানং মে যত্ত্বয়াদ্য মৃষা ধৃতং। ব্রজামি শরণং তেঽদ্য যদি নেচ্ছামি সংযুগং॥১০
ইতি ক্ষিপ্ত্বা শিতৈর্বাণৈর্বিরথীকৃত্য পৌণ্ড্রকং। শিরোঽবৃশ্চদ্রথাঙ্গেন বজ্রেণেন্দ্রো যথাগিরেঃ।
তথা কাশিপতেঃ কায়াচ্ছির উৎকৃত্য পত্রিভিঃ। ন্যপাতয়ৎ কাশিপুর্য্যাং পদ্মকোষমিবানিলঃ।

শ্রীধরস্বামী।

আয়োধনং রণস্থানং। অরিণা চক্রেণ। চিতং আকীর্ণং। আক্রীড়নমিব কল্পান্তে রুদ্রস্য ক্রীড়াস্থানমিব॥ ১০॥
গিরেঃ শৃঙ্গং যথেতি॥ ১১॥

বৈষ্ণবতোষণী।

তত্র বিশেষতোঽশেষাযুধশ্রেষ্ঠ চক্রকৃতমাহ আয়োধনমিতি। রথাদীনাং যথাপূর্ব্বং যুদ্ধার্থমগ্রেঽভিগমনে শ্রৈষ্ঠ্যাত্তত্তৎক্রমেণাবখণ্ডনং। উল্বণমনোহরং ভয়ঙ্করমিত্যর্থঃ॥

অথার্দ্দনানন্তরং সমাপ্যবধানে গতে। শৌরিঃ শূরবংশে ঽবতীর্ণঃ স্বয়ং ভগবান্ ভোঃ ভো ইত্যুপহাসাৎ অতএব ভবানিতি চ যদাহ তেন তানি তদুদ্দিষ্টানি তুভ্যমুৎসৃজামি॥

যত্ত মিথ্যাভিধাং ত্যজেতি যদুক্তং তত্রাহ ত্যাজয়িষ্যে ইতি। ধাতূনামন্তর্ভূতণ্যর্থতয়াপি প্রয়োগদর্শনাৎ। অন্যার্থমেব করিষ্যামীতি ভাবঃ। ননু দূতবাক্যানুসারেণ বাবদরসি চেৎর্হি মাং শরণমেহি তত্রাহ ব্রজামীতি। ত্বাক্তেহি মাং ত্বং শরণমিত্যাদৌ তত্রাত্রবশ্যৈব প্রথমবিহিতত্বাদিতি ভাবঃ। অদ্য ত্বদ্দর্শনাবসরে। অত্রেতি পাঠে ন বিদ্যতে ত্রো যস্মাদত্যুপহাসব্যঞ্জনা॥ ১০॥

ক্ষিপ্ত্বা আক্ষিপ্য॥

অনিল ইত্যদৃশ্যকর্ত্তৃত্বেনোপমানীকৃতং। তথা পত্রিণামপি তৎ প্রক্ষিপৈপ্যব নিবৃত্তেররূশাকরণত্বেন চ॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

আয়োধনং যুদ্ধস্থানং রথাদিভিশ্চিতং ব্যাপ্তং। অরিণা চক্রেণ॥

কাশীরাজস্য শিরসঃ কাশীমধ্যে নিঃক্ষেপে ইদং কারণমূহ্যং। ভো ভোঃ কাশীস্থাঃ অদ্য শত্রোঃ শির এব কাশীমধ্যমানেষ্যামি মা অত্র সংশেরধ্বমিতি প্রতিজ্ঞায়ৈব যুদ্ধায় কাশিরাজো যদগচ্ছৎ অতস্তত্র দ্বারকাপতিঃ শিরোঽদ্যাবশ্যমানেষ্যতীতি তৎপত্ন্যোঽপি পাপিষ্ঠাঃ সপ্রৌঢ়ি স্বরমুখাঃ প্রতি যদজল্পংস্তত এব হেতো স্বস্যৈব শিরঃ কাশীমধ্যং তত্রত্যা জনান্ বিস্মাপয়িতুং প্রবেশয়ামাস কৌতুকী ভগবানিতি॥ ১০॥

তখন শ্রীকৃষ্ণের চক্র দ্বারা অবখণ্ডিত রথ অশ্ব কুঞ্জর মনুষ্য খর উষ্ট্র প্রভৃতি দ্বারা ব্যাপ্ত হইয়া মনস্বিদিগের প্রমোদজনক সেই রণস্থল কল্পান্তে রুদ্রদেবের ক্রীড়াস্থানের ন্যায় শোভা পাইতে লাগিল। অনন্তর শ্রীকৃষ্ণ পৌণ্ড্রককে কহিলেন, হে পৌণ্ড্রক! তুমি দূতমুখে আমাকে যাহা বলিয়া পাঠাইয়াছিলে আমি সেই সকল চিহ্নস্বরূপ অস্ত্র একণে তোমার প্রতি পরিত্যাগ করি। আর তুমিই মিথ্যা করিয়া যে আমার নাম ধারণ করিয়াছ অদ্য তোমাকে তাহা পরিত্যাগ করাই। আর যদি তোমার সহিত যুদ্ধ ইচ্ছা না করি তবে অদ্য তোমার শরণাপন্ন হইব॥ ১০॥

এইরূপে আক্ষেপ বাক্যে তিরস্কার পূর্ব্বক শাণিত বাণ দ্বারা পৌণ্ড্রককে রথচ্যুত করিয়া ইন্দ্র যেমন বজ্র দ্বারা গিরিশৃঙ্গ ছেদন করেন, তদ্রূপ চক্র দ্বারা তাহার শিরশ্ছেদন করিলেন। পরে শাণিত বাণ দ্বারা কাশীপতির কায়া হইতে মস্তক উৎকর্ত্তন করিয়া যেমন বায়ু দ্বারা পদ্মকোষ ছিন্ন হইয়া দূরে নিক্ষিপ্ত হয় তদ্রূপ সেই মস্তকটী কাশীপুরীতে নিক্ষেপ করিলেন। শ্রীকৃষ্ণ এইরূপে সখার সহিত

এবং মৎসরিণং হত্বা পৌণ্ড্রকং সসখং হরিঃ। দ্বারকামাবিশৎ সিদ্ধৈর্গীয়মানকথামৃতঃ।
স নিত্যং ভগবদ্ধ্যানপ্রধ্বস্তাখিলবন্ধনঃ। বিভ্রাণশ্চ হরে রাজন্ স্বরূপং তন্ময়োঽভবৎ॥ ১১॥
শিরঃ পতিতমালোক্য রাজদ্বারি সকুণ্ডলং। কিমিদং কস্য বা বক্ত্রমিতি সংশিশ্যিরে জনাঃ।
রাজ্ঞঃ কাশিপতের্জ্ঞাত্বা মহিষ্যঃ পুত্রবান্ধবাঃ। পৌরাশ্চ হা হতা রাজন্ নাথ নাথেতি প্রারুদন্॥১২
সুদক্ষিণস্তস্য সুতঃ কৃত্বা সংস্থাবিধিং পিতুঃ। নিহত্য পিতৃহন্তারং যাস্যাম্যপচিতিং পিতুঃ।
ইত্যাত্মনাভিসন্ধায় সোপাধ্যায়ো মহেশ্বরং। সুদক্ষিণোঽর্চ্চয়ামাস পরমেণ সমাধিনা॥ ১৩॥

**শ্রীধরস্বামী।**

প্রথমং কিমিদমিতি। পশ্চাদ্বক্ত্রমিতি বিভাব্য কস্য বেতি সংশিশ্যিরে সংশয়ং কৃতবন্ত ইতি॥
সংস্থাবিধিমৃতক্রিয়াং। অপচিতিং নিষ্কৃতিং। আত্মনা অভিসন্ধায় বুদ্ধ্যা ব্যবস্য। সুদক্ষিণঃ অত্যুদারঃ॥ ১৩॥

**বৈষ্ণবতোষণী।**

মৎসরিণং ভগবদ্দুষ্কর্মাসক্তং সিদ্ধৈ র্জীবন্মুক্তৈ র্বিমানগামিভিশ্চ সর্ব্বৈস্তন্মহাকৌতুকদর্শনার্থমাগতৈ গীয়মানং কথামৃতং পৌণ্ড্রকবধাদিলক্ষণং যস্য তথাভূতঃ সন্॥
সংসরাবেশমপি দর্শয়ন্ দ্বেষ্যাদিবন্মুক্তিমাহ। স পৌণ্ড্রকঃ হরেঃ স্বরূপং স্বীয়ং রূপং চতুর্ভুজত্বাদি বিভ্রাণঃ অনুকুর্ব্বাণঃ তন্ময়ঃ প্রাচুর্য্যেণ তদ্রূপোঽভবৎ সারূপ্যং প্রাপেত্যর্থঃ। যতো নিত্যমিত্যাদি তাদৃশ ভাবনয়া পেশস্কারিদ্ধকীটবদিতি ভাবঃ॥ ১১॥
সংশিশ্যিরে তস্য রাজস্য বেদমিত্ত নানা তর্কয়ামাসুর্জনাঃ সাধারণাঃ॥
হাহতা স্ম ইতি শেষঃ॥ ১২॥
তৎসুতস্য ততোঽপি ক্রুদ্ধিরিত্যাহ সুদক্ষিণ ইত্যাদিনা। তত্রাদৌ স্বয়ং যুগ্মকং সুদক্ষিণস্তৎসংজ্ঞঃ সোপাধ্যায়ঃ পুরে হিতসহিতঃ সমাধিনৈকাগ্রচিত্ততয়া॥ ১৩॥

**শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।**

হরেঃ স্বরূপং চতুর্ভুজত্বং॥ ১১॥
প্রথমং কিমিদমিতি পশ্চাদ্বক্ত্রমিতি সংশিশ্যিরে। সন্দেহং প্রাপুঃ॥ ১২॥ ১৩॥

মাৎসর্য্যশালী পৌণ্ড্রককে বধ করিয়া দ্বারকায় প্রবেশ করিলেন, সিদ্ধলোক সকল ঐ অমৃতময় কথা কীর্ত্তন করিতে লাগিলেন। হে রাজন্! পৌণ্ড্রক সর্ব্বদাই ভগবানের ধ্যান করিত সুতরাং তাহাতে তাহার অখিলবন্ধন শিথিল হইয়াছিল এবং সে সদাই হরির রূপ ধারণ করিত, অতএব মরণোত্তর সে তন্ময় হইয়া গেল॥ ১১॥

এ দিকে কাশীপুরীতে রাজভবন-দ্বারে সকুণ্ডল মস্তক দেখিয়া সকল লোকে সংশয়াপন্ন হইয়া এ কি, কাহার মস্তক? ইহা কহিতে লাগিল। হে রাজন্! পরে রাজমহিষীগণ ও রাজার পুত্র বান্ধব এবং পৌরজনেরা কাশীপতি রাজার মস্তক জানিতে পারিয়া "হায় হত হইলাম" এই শব্দ করত নাথ নাথ বলিয়া রোদন করিতে লাগিল॥ ১২॥

তখন কাশীরাজের পুত্র অত্যুদার স্বভাব সুদক্ষিণ পিতার ঔর্দ্ধদেহিক ক্রিয়া সমাপন পূর্ব্বক "পিতৃহন্তাকে নিহত করিয়া পিতৃঋণ হইতে নিষ্কৃতি পাইব" স্বীয় বুদ্ধিতে এই অভিসন্ধি করিয়া উপাধ্যায়ের সহিত একত্র হইয়া পরম সমাধি দ্বারা মহেশ্বরকে অর্চ্চনা করিতে লাগিল॥ ১৩॥

প্রীতো ঽবিমুক্তো ভগবাংস্তস্মৈ বরমদাদ্ভবঃ। পিতৃহন্তুর্বধোপায়ং স বব্রে বরমীপ্সিতং ॥ ১৪ ॥
দক্ষিণাগ্নিং পরিচর ব্রাহ্মণৈঃ সমমৃত্বিজং। অভিচারবিধানেন সচাগ্নিঃ প্রমথৈর্বৃতঃ।
সাধয়িষ্যতি সঙ্কল্পমব্রহ্মণ্যে প্রযোজিতঃ। ইত্যাদিষ্টস্তথা চক্রে কৃষ্ণায়াভিচরন্ ব্রতী ॥ ১৫ ॥
ততোঽগ্নিরুত্থিতঃ কুণ্ডান্মূর্ত্তিমানতিভীষণঃ। তপ্ততাম্রশিখাশ্মশ্রুরঙ্গারোদ্গারিলোচনঃ ॥ ১৬ ॥

### শ্রীধরস্বামী।

বরমদাৎ বরং বৃণীষ্বেত্যুক্তবানিত্যর্থঃ ॥ ১৪ ॥

ঋত্বিজং ঋত্বিজমিব স্বনিয়োগকারিণং। যজ্ঞস্য দেবমৃত্বিজমিতি শ্রুতেঃ। অব্রহ্মণ্যে প্রযোজিত ইতি শ্রীকৃষ্ণে প্রযোজিতো বিপরীতো ভবিষ্যতীতি সূচিতং। অভিচরন্ অভিচারং কুর্ব্বন্। ব্রতী গৃহীতনিয়মঃ ॥ ১৫ ॥

তপ্তং তাম্রমিব শিখাঃ শ্মশ্রূণি চ যস্য সঃ। অঙ্গারোদ্গারীণি লোচনানি যস্য সঃ ॥ ১৬ ॥

### বৈষ্ণবতোষণী।

প্রীত ইতি তৎ প্রতীত্যাপেক্ষয়া। অবিমুক্তস্তন্নাম্না বিমুক্তাখ্য তীর্থাধিষ্ঠাতৃত্বেন তৎসংজ্ঞঃ। তথাচ শ্রীবিষ্ণুপুরাণে। অবিমুক্তে মহাক্ষেত্রে তোষিতস্তেন শঙ্কর ইতি ভগবানিতি সর্ব্বজ্ঞত্বাদেব সম্যাজ্ঞং বরং দদাবিতি ভাবঃ। বধস্তোপায়মেব নতু বধমিতি তদানীমপি বুদ্ধিবিভ্রংশং চকারেতি লক্ষ্যতে ॥ ১৪ ॥

দক্ষিণেতি যুগ্মকং। ব্রাহ্মণৈঃ সমমিতি তস্যাপি যজ্ঞস্য তন্মূলত্বাৎ তদুক্তে তু স ন সিধ্যাৎ। এতে চ ব্রাহ্মণা ন ভবন্তীতি ভাবঃ। তথৈবাহ অব্রহ্মণ্য ইতি। ব্রহ্মণোতু ন কিঞ্চিৎ করিষ্যতি ব্রহ্মণ্যদেবেতু তস্মিন প্রযোজিতঃ সন্ প্রযোজয়িতৃণাং তন্নাশং ব্রহ্মবর্চ্চসমিত্থং ব্রাহ্মণ্যাদিকং নাশয়ন্ দেহনাশমপি করিষ্যতীতি শ্রীরুদ্রাভিপ্রায়ঃ। কচিদ্ব্রাহ্মণানামপি তস্মিন্নমস্কারাদিশ্রবণান্ন তস্য ব্রহ্মণ্যত্বমিতি সুদক্ষিণাদ্যভিপ্রায়ঃ। নিতরামারাধয়িষ্যতীতি ভাবঃ। সম্যগিতি পাঠে ক্রিয়াবিশেষণত্বং অর্থঃ সএব। সংকল্পং স্বদভীষ্টং কৃষ্ণায় সাক্ষাদ্ভগবদর্থমপ্যভিচরন্ হিংসাত্মকক্রিয়াং কুর্ব্বন্ ॥ ১৫ ॥

তত ইতি যুগ্মকং। ততশ্চিরকালাৎ তৎ কর্ম্মসমাপ্ত্যনন্তরং ॥ ১৬ ॥

### ক্রমসন্দর্ভঃ।

প্রীত ইতি প্রীত ইব বরায়োন্মুখ ইত্যর্থঃ ॥ ১৪——২৩ ॥

### শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

অবিমুক্তো মহাদেবঃ বরমদাৎ বৃণীষ্বেত্যবদৎ ॥ ১৪ ॥

ঋত্বিজং ঋত্বিজমিব স্বনিয়োগকারিণং। যজ্ঞস্য দেবমৃত্বিজমিতি শ্রুতিঃ। অব্রহ্মণ্যে প্রযোজিত ইতি শ্রীকৃষ্ণে তু প্রযোজিতো বিপরীতো ভবিষ্যতীতি শ্রীরুদ্রাভিপ্রায়ঃ। কচিদ্ব্রাহ্মণানামপি কৃষ্ণে নমস্কারশ্রবণাৎ কৃষ্ণস্য বিপ্রনমস্কারজিহ্মক্তো ব্রহ্মণ্যস্তু নৈবাস্তীতি সুদক্ষিণাদেরভিপ্রায়ঃ ॥ ১৫——১৭ ॥

অনন্তর অবিমুক্ত ভগবান্ ভব প্রীত হইয়া তাহাকে বর প্রার্থনা করিতে কহিলেন, সুদক্ষিণও পিতৃহন্তার বধের উপায় স্বরূপ অভিলষিত বর প্রার্থনা করিল ॥ ১৪ ॥

বিপ্রগণ দ্বারা অভিচার বিধানে ঋত্বিকের ন্যায় নিয়োগ সম্পাদনকারী দক্ষিণাগ্নির সম্যক্রূপে পরিচর্য্যা কর, তাহা হইলে অব্রহ্মণ্যের প্রতি নিয়োগ করিলে সেই অগ্নি প্রমথগণে আবৃত হইয়া তোমার সংকল্প সিদ্ধি করিবেন। ভগবান্ ভব কর্তৃক এইরূপে আদিষ্ট হইয়া সুদক্ষিণ নিয়মে ব্রত ধারণ পূর্ব্বক শ্রীকৃষ্ণের প্রতি অভিচার ( মারণ যাগ ) করত আদেশানুসারে কার্য্য করিতে লাগিলেন ॥ ১৫ ॥

অনন্তর অতি ভীষণাকার, তপ্ততাম্রবর্ণ শিখা ও শ্মশ্রুধারী অঙ্গারোদ্গারি লোচন বিশিষ্ট মূর্ত্তিমান্ অগ্নি যজ্ঞকুণ্ড হইতে উত্থিত হইল ॥ ১৬ ॥

দংষ্ট্রোগ্র ভ্রুকুটীদণ্ডকঠোরাস্যঃ স্বজিহ্বয়া। আলিহন্ সৃক্কণী নগ্নো বিধুন্বংস্ত্রিশিখং জ্বলন্॥ ১৭॥
পদ্ভ্যাং তালপ্রমাণাভ্যাং কম্পয়ন্নবনীতলং। সোঽভ্যধাবদ্বৃতো ভূতৈর্দ্বারকাং প্রদহন্দিশঃ।
তমাভিচারদহনমায়ান্তং দ্বারকৌকসঃ। বিলোক্য তত্রসুঃ সর্ব্বে বনদাহে যথা মৃগাঃ॥ ১৮॥
অক্ষৈঃ সভায়াং ক্রীড়ন্তং ভগবন্তং ভয়াতুরাঃ। ত্রাহি ত্রাহি ত্রিলোকেশ বহ্নেঃ প্রদহতঃ পুরং॥১৯
শ্রুত্বা তজ্জনবৈক্লব্যং দৃষ্ট্বা স্বানাঞ্চ সাধ্বসং। শরণ্যঃ সংপ্রহস্যাহ মা ভৈষ্টেত্যবিতাস্ম্যহং।

### শ্রীধরস্বামী।

দংষ্ট্রাভিরুগ্রো ভ্রূকুটীদণ্ডৈশ্চ কঠোরং ক্রূরমাস্যং যস্য সঃ। ত্রিশিখং ত্রিশূলং॥ ১৭॥
দিশঃ প্রদহন্॥ ১৮॥
ত্রাহি ত্রাহীত্যাহুরিতি শেষঃ॥ ১৯॥
অহমবিতাস্মি রক্ষিষ্যামীতি॥ ২০॥

### বৈষ্ণবতোষণী।

অতিভীষণত্বমেবদর্শয়তি দিশ ইত্যন্তেন। স্বয়া বিস্তীর্ণত্বাদিতো হসাধারণয়া জিহ্বয়া সৃক্কণী সৃকপ্যো আ সর্ব্বতো লিহন্॥ ১৭॥
ততশ্চ পদ্ভ্যামিতি। ভূতৈঃ প্রমথৈঃ॥
বনেতি দৃষ্টান্তেন গম্যস্থানান্তরাভাবাদিনা ত্রাসাধিক্যং সূচিতং॥ ১৮॥
অক্ষৈরিতি প্রাগুক্তার্থমেব পুরং প্রকর্ষেণ দহতো দগ্ধুং সমীপাগতস্য বহ্নেঃ সকাশাৎ ত্রাহি ত্রায়স্ব পুরং। বীপ্সাতিভয়াৎ। ত্রিলোকেশেতি লোকত্রয়রক্ষকেণ ত্বয়ৈতৎ সুকরমেবেতি ভাবঃ॥ ১৯॥
জনানাং পৌরাণাং বৈক্লব্যং ভয়ার্ত্তিবাক্যং স্বানাং যাদবানাং সাধ্বসমাপাতশঙ্কাং সম্যগুচ্চৈঃ প্রকর্ষেণাবহেলয়া ভঙ্গীবিশেষেণ হসিত্বেতি তদাত্তিলাঘবাদি বোধনায় তচ্চ তেষাং ভয়নিবৃত্ত্যর্থং। যতঃ শরণ্যঃ নিজজনরক্ষাপরঃ অহমিত্যাশ্বাসনার্থং স্বপ্রভাবং দ্যোতয়তি॥

### শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

দ্বারকামভিমুখীকৃত্য অধাবৎ দিশঃ প্রদহন্॥
আয়ান্তং দূরাদেব বিলোক্য বনদাহে ভবিষ্যতি সতি যথা মৃগাস্তত্রসুঃ॥ ১৮॥
ত্রাহি ত্রাহি ত্রায়স্ব ত্রায়স্বেত্যাহুরিতিশেষঃ॥ ১৯॥
জনানাং পৌরাণাং বৈক্লব্যং স্বানাং তৎপালকানাং যাদবানাঞ্চ সাধ্বসং কারণাজ্ঞানাত্ত্রয়ং॥

এবং দন্ত ও ভয়ানক ভ্রুকুটী দ্বারা কঠোরবদন, নগ্ন ও প্রজ্বলিত শিখাত্রয় কম্পিত করত স্বীয় জিহ্বা দ্বারা সৃক্কণী লেহন করিতে লাগিল॥ ১৭॥

আর ভূতগণে আবৃত হইয়া তালবৃক্ষ প্রমাণ পদদ্বয় দ্বারা অবনীতল কম্পিত করত দিক্‌সকল দাহ করিতে করিতে দৌড়িয়া আসিতেছিল দ্বারকাবাসী লোক সকল সেই আভিচারিক অগ্নিকে আসিতে দেখিয়া বনদাহে মৃগ যুথের ন্যায় অত্যন্ত ভীত হইতে লাগিল॥ ১৮॥

শ্রীকৃষ্ণ তৎকালে সভামণ্ডপে বসিয়া অক্ষক্রীড়া করিতেছিলেন, পুরবাসিসকল ভয়ে "হে ত্রিলোকেশ! পুরদাহকারি অগ্নি হইতে রক্ষা কর" এই বলিয়া শব্দ করিয়া উঠিল॥ ১৯॥

তখন শরণাগতবৎসল শ্রীকৃষ্ণ তাহাদিগের ব্যাকুল ধ্বনি শ্রবণ করিয়া এবং স্বীয়জনগণের ভয় উপলব্ধি করিয়া হাঁসিতে হাঁসিতে "ভয় নাই, আমি তোমাদিগকে রক্ষা করিব" ইহা বলিতে লাগিলেন।

সর্ব্বস্যান্তর্ব্বহিঃ সাক্ষী কৃত্যাং মাহেশ্বরীং বিভুঃ। বিজ্ঞায় তদ্বিঘাতার্থং পার্শ্বস্থং চক্রমাদিশৎ ॥২০

তৎসূর্য্যকোটিপ্রতিমং সুদর্শনং জাজ্বল্যমানং প্রলয়ানলপ্রভং।

স্বতেজসা খং ককুভোঽথ রোদসী চক্রং মুকুন্দাস্ত্রমথাগ্নিমার্দ্দয়ৎ ॥ ২১ ॥

কৃত্যানলঃ প্রতিহতঃ সরথাঙ্গপাণেরস্ত্রৌজসা নৃপ বিভগ্নমুখো নিবৃত্তঃ।

বারাণসীং প্রতি সমেত্য সুদক্ষিণং তং সর্ত্বিগ্‌জনং সমদহৎ স্বকৃতোঽভিচারঃ ॥ ২২ ॥

চক্রঞ্চ বিষ্ণোস্তদনু প্রবিষ্টং বারাণসীং সাট্টসভালয়াপণাং।

সগোপুরাট্টালককোষ্ঠসঙ্কুলাং সকোষহস্ত্যশ্বরথান্নশালিনীং।

দগ্ধ্বা বারাণসীং সর্ব্বাং বিষ্ণুচক্রং সুদর্শনং। ভূয়ঃ পার্শ্বমুপাতিষ্ঠৎ কৃষ্ণস্যাক্লিষ্টকর্ম্মণঃ।

শ্রীধরস্বামী।

রোদসী চ প্রকাশয়দিতি শেষঃ। যদ্বা স্বতেজসা খাদীন্ প্রতি জাজ্বল্যমানমত্যর্থং প্রকাশমানমিত্যর্থঃ। আর্দ্দয়ৎ অপীড়য়ৎ ॥ ২১ ॥

অর্দ্দিতোঽগ্নির্যৎ কৃতবান্ তদাহ কৃত্যানল ইতি। সহ ঋত্বিগ্‌ভির্জনৈশ্চ বর্ত্তমানং। অভিচর্য্যতে মার্য্যতেঽনেনেতি অভিচারঃ কৃত্যানলঃ ॥ ২২ ॥

অট্টাদিসহিতাং। অট্টা মঞ্চাঃ। লীলয়া বাধমৎ কৃত্যানলং চক্রেণ কেশবঃ। রক্ষয়িত্বা জনং তস্মাৎ সুদক্ষিণমথাদহৎ ॥ ২৩ ॥

বৈষ্ণবতোষণী।

বিশেষতঃ স্বভক্ত-মহেশ্বরস্য তাদৃশাভিপ্রায়সমেতং জ্ঞাত্বা পার্শ্বস্থমিতি সদা শ্রীভগবদাজ্ঞাপেক্ষয়া মূর্ত্তিমত্বেন সমীপে ঽবতিষ্ঠমানমিত্যর্থঃ ॥ ২০ ॥

অথাদেশানন্তরমেব। অথ কার্ৎস্ন্যেনার্দ্দয়ৎ। সুদর্শনমিতি তাদৃশতিগ্মতেজোময়ত্বেঽপি ভক্তৈঃ সুদৃশ্যত্বং বোধয়তি মুকুন্দেতি। তদ্দগ্ধানাং মুক্তিপ্রাপ্তিশ্চ ॥ ২১ ॥

কৃত্যেতি যুগ্মকং। রথাঙ্গপাণেরিতি তস্য সদা চক্রধরত্বেন চক্রস্য মাহাত্ম্যং সূচিতং। বিভগ্নমুখঃ পরাঙ্মুখঃ সন্ বারাণসীং প্রতি সমেত্য প্রতিকূলতয়া সম্যগভূতগণ সাহিত্যেনৈত্য সম্যক্ ভস্মাবশেষতয়া অদহৎ স্বকৃত ইত্যাশ্চর্য্যোণানন্দেন চ প্রয়োগঃ ॥ ২২ ॥

চক্রঞ্চ বারাণসীং সমদহদিতি পূর্ব্বেণান্বয়ঃ। শালিনীমিতি শালামিতি বা পাঠঃ ॥

সুদর্শনমিতি সুদৃশ্যরূপং সদিতি ভাবঃ। নচেদমাশ্চর্য্যমিতি তস্য স্বভাবমনুবদতি অক্লিষ্টেতি ॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

চক্রমাদিশদিত্যনস্য কার্য্যাসা হেতো মে দ্যূতক্রীড়া সুখভঙ্গো মা ভবত্বিত্যভিপ্রায়েণ ॥ ২০ ॥

রোদসী চ ব্যাপেতি শেষঃ। চক্রং কর্ত্তৃ অগ্নিং কৃত্যানলং আর্দ্দয়ৎ ॥ ২১——২৩ ॥

পরে সর্ব্বান্তর্যামী বিভু ভগবান্ কৃত্যাগ্নিকে মহেশ্বরের কার্য্য জানিয়া তাহার প্রতিকারের নিমিত্ত পার্শ্বস্থ সুদর্শন চক্রকে আদেশ করিলেন ॥ ২০ ॥

অনন্তর কোটিসূর্য্য সমপ্রভ, প্রলয়ানল তুল্য জাজ্বল্যমান, মুকুন্দাস্ত্র সেই সুদর্শন চক্র, স্বীয় তেজোদ্বারা আকাশ, দিক্, স্বর্গ ও পৃথিবীকে প্রকাশ করত সেই অগ্নির পীড়া জন্মাইতে লাগিলেন॥২১

হে নৃপতে! অনন্তর স্বীয়কৃত অভিচাররূপ সেই ক্রিয়াজনিত অগ্নি চক্রপাণির অস্ত্রবলে প্রতিহত হইয়া ভগ্নমুখে নিবৃত্ত হইয়া বারাণসীতে প্রত্যাবর্ত্তন পূর্ব্বক ঋত্বিকৃগণের সহিত সুদক্ষিণকে দগ্ধ করিয়া ফেলিল ॥ ২২ ॥

এবং বিষ্ণুর চক্রও তৎ পশ্চাৎ ২ মঞ্চ, সভা, আলয় ও আপণ, সহিত গোপুর, অট্টালিকা এবং কোষ্ঠসঙ্কুল, কোষ, হস্তী, অশ্ব, রথ এবং অন্নশালিনী কাশীপুরীতে গিয়া প্রবেশ করিল। এবং সমুদায় বারাণসীপুরী দগ্ধ করিয়া অক্লিষ্টকর্ম্মা শ্রীকৃষ্ণের পার্শ্বে গিয়া উপস্থিত হইল। যে মনুষ্য এই উত্তমঃ-

য এতচ্ছ্রাবয়েন্মর্ত্যো উত্তমঃশ্লোকবিক্রমং। সমাহিতো বা শৃণুয়াৎ সর্ব্বপাপৈঃ প্রমুচ্যতে॥ ২৩॥

॥ *॥ ইতি শ্রীভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দশমস্কন্ধে পৌণ্ড্রক-কাশিরাজবধঃ ষট্‌ষষ্টিতমোঽধ্যায়ঃ ॥ * ॥ ৬৬ ॥ * ॥

শ্রীরাজোবাচ॥

ভূয়োঽহং শ্রোতুমিচ্ছামি রামস্যাদ্ভুতকর্ম্মণঃ। অনন্তস্যাপ্রমেয়স্য যদন্যৎ কৃতবান্ বিভুঃ॥ ১॥

শ্রীধরস্বামী।

॥ * ॥ ইতি দশমে ষট্‌ষষ্টিতমঃ ॥ * ॥

সপ্তষষ্টিতমে রামো গিরৌ রৈবতকে মদাৎ। স্বৈরং যুবতিভিঃ ক্রীড়ন্নবধীদ্দ্বিবিদং খলং॥ ০॥

কালিন্দীবিদারণানন্তরং রামচরিতং দ্বিবিদবধাদসঙ্গতমপ্যমুক্তং। তৎপূর্ব্বভাগিত্বেন পৌণ্ড্রকবধাদি নিরূপ্য ইদানীং তদেব প্রশ্নোতি ভূয়োঽহমিত্যাদিনা। রামচরিতশ্রবণেচ্ছায়ামদ্ভুতকর্ম্মত্বং হেতুঃ। তত্র চানন্তত্বং তত্রাপ্যপ্রমেয়ত্বমিতি॥ ১॥

বৈষ্ণবতোষণী।

এতদ্ভগবদ্বতিমুখানাং কাশীবাসিনাং দমনরূপমাখ্যানং উত্তমঃশ্লোকস্য বিক্রমা যস্মিন্ তৎ। এতমিতি পাঠঃ স্পষ্টঃ। সমাহিতঃ সাবধানঃ সশ্রদ্ধ ইত্যর্থঃ। কিং বক্তব্যং স্বপরহিতকারী শ্রাবয়িতা প্রমুচ্যতে ইতি কেবলমাত্মহিতকর্তৃত্বৎ শ্রোতাপি মুচ্যতে ইতি বা শব্দার্থঃ॥ ২৩॥

॥ * ॥ ইতি শ্রীবৈষ্ণবতোষণ্যাং দশমটিপ্পন্যাং ষট্‌ষষ্টিতমঃ ॥ * ॥

কালিন্দীত্যাদি টীকাযামেব জ্ঞেয়ং প্রস্তুত শ্রীরামলীলামধ্যে যৎ পৌণ্ড্রকবধাদি নিরূপিতং তত্তস্য তত্রৈব জাতত্বাদনুক্রমেণাত-স্তদ্বিচ্ছেদশঙ্কয়া রাজা প্রশ্নোতি পৃচ্ছতীতি নিরূপ্য স্থিতং শ্রীশুকমিতি বাক্যশেষাৎ ভূয় ইত্যাদৌ কর্ম্মেতি শেষঃ। তদেবাহ যদন্যা-দীতি। বিভুঃ সর্ব্বশক্তিপূর্ণ ইতি সর্ব্বত্র হেতুঃ॥ ১॥

ক্রমসন্দর্ভঃ।

॥ * ॥ ইতি দশমে শ্রীজীবগোস্বামিকৃতে ক্রমসন্দর্ভে ষট্‌ষষ্টিতমঃ ॥ * ॥

রামস্যেতি চরিতমিতি শেষঃ। তদেবাহ যদন্যাদিতি॥ ১॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

॥ * ॥ ইতি সারার্থদর্শিন্যাং হর্ষিণ্যাং ভক্তচেতসাং। ষট্‌ষষ্টিতমোঽধ্যায়ো দশমেঽজনি সঙ্গতঃ ॥ * ॥

গিরৌ রৈবতকে ক্রীড়ন্ প্রেয়সীভিরহন্ কপিং। কদর্থয়ন্তং দ্বিবিদং সপ্তষষ্টিতমে বলঃ॥ ০॥

কৃষ্ণলীলায়ামত্যাবেশাদ্রামলীলাং কাঞ্চিদুল্লঙ্ঘ্য মহামুনিরয়ং মাধাবধ্বিতি পৃচ্ছতি ভূয় ইতি। অদ্ভুতকর্ম্মণ ইতি স্বমজ্জনার্থং নদী কোঽপি স্বাস্তিকং নানীতবানিতি ভাবঃ। নচৈতাবদেব তৎকর্ম্মেতি বাচ্যং যতোঽনন্তস্য নচ তৎকর্ম্মাণি ত্বং জানাস্যেবেতি বাচ্যং যতোঽপ্রমেয়স্য মাদৃশবুদ্ধ্যা প্রমাতুমশক্যত্বাৎ॥ ১॥

শ্লোকের বিক্রমবার্ত্তা লোক সকলকে শ্রবণ করায় বা যে ব্যক্তি সমাহিত হইয়া ইহা শ্রবণ করে, সে ব্যক্তি সর্ব্বপাপ হইতে মুক্ত হয়॥ ২৩॥

॥ * ॥ ইতি দশমে ষট্‌ষষ্টিতম অধ্যায় ॥ * ॥

সপ্তষষ্টিতম অধ্যায়ে বলরাম মদমত্ত হইয়া রৈবৃত পর্ব্বতে স্ত্রীগণের সহিত ক্রীড়া করত মহাখল দ্বিবিদ বানরকে বধ করেন এই বর্ণন॥ ০॥

রাজা পরীক্ষিৎ জিজ্ঞাসা করিলেন প্রভু বলরাম অন্য যে যে কর্ম্ম করিয়াছেন, অনন্ত অপ্রমেয়াত্মা অদ্ভুতকর্ম্মা রামের সেই সকল আচরিত আমি পুনর্ব্বার শুনিতে বাসনা করি॥ ১॥

শ্রীশুক উবাচ ॥

নরকস্য সখা কশ্চিৎ দ্বিবিদো নাম বানরঃ। সুগ্রীবসচিবঃ সোঽথ ভ্রাতা মৈন্দস্য বীর্য্যবান্ ॥ ২ ॥
সখ্যুঃ সোঽপচিতিং কুর্ব্বন্ বানরো রাষ্ট্রবিপ্লবং। পুরগ্রামাকরান্ ঘোষানদহদ্বহ্নিমুৎসৃজন্ ॥ ৩ ॥
কচিৎ স শৈলানুৎপাট্য তৈর্দ্দেশান্ সমচূর্ণয়ৎ। আনর্ত্তান্ সুতরামেব যত্রাস্তে মিত্রহা হরিঃ ॥ ৪ ॥

শ্রীধরস্বামী।

নরকস্য সখেতি হরিণা বৈরে কারণং। সুগ্রীব সচিব ইতি তস্য মন্ত্রবলং। মৈন্দস্য ভ্রাতেতি। রামায়ণেঽতিপ্রসিদ্ধত্বেন বীর্য্যাধিক্যমুক্তমিতি ॥ ২ ॥

সখ্যুর্নরকস্যাপচিতিং আনৃণ্যং। রাষ্ট্রস্য বিপ্লবো নাশো যথা ভবতি তথা পুরাদীনদহদিতি ॥ ৩ ॥

কিঞ্চ। কচিদিতি কদাচিৎ। স দ্বিবিদঃ মিত্রহা মিত্রহন্তা ॥ ৪ ॥

বৈষ্ণবতোষণী।

যদ্যপি শ্রীসুগ্রীবসঙ্গী তথাপি বক্ষ্যমাণদুর্ব্বৃত্তিত্বে হেতুরয়মিত্যাহ নরকস্যেতি। এবং দুঃসঙ্গস্য দৌরাত্ম্যাতিশয়ো দর্শিতঃ। তস্য কারণং বলগর্ব্বিতত্বাৎ শ্রীলক্ষ্মণাদিষ্বনাদর এবেতি জ্ঞেয়ং। যৌ তু মৈন্দদ্বিবিদৌ শ্রীরামপূজায়ামাবরণদেবৌ তৌ তদীয়বৈকুণ্ঠস্থাবস্থাবেব এতৌ পুনস্তচ্ছক্ত্যাবেশিনাবিতি চ জ্ঞেয়ং। তয়োস্তদসম্ভবাজ্জয়বিজয়বৎ সদপরাধ ফলদর্শনার্থং তাদৃশ বুদ্ধিস্তাদের্বহিরেব ব্যঞ্জনমিতি বা। অথেত্যানন্তর্য্যে মৈন্দস্যানন্তর এবায়ং ভ্রাতেতি তেনাতিসাদৃশ্যবোধনায় ॥ ২ ॥

অপচিতিরানৃণ্যলক্ষণঃ সম্মানঃ। বানর ইতি পুনরুক্তির্জাত্যৈব তাবচ্চঞ্চলদুষ্টপ্রকৃতিরিতি ব্যঞ্জনায়। রাষ্ট্রং শ্রীদ্বারকানিকটবর্ত্তিসৌরাষ্ট্রাদি তস্য বিপ্লবো যত্র তাদৃশং যথা স্যাৎ। যদ্বা। রাষ্ট্রবিপ্লবরূপামপচিতিং পুরাদীনাং যথোত্তরং ন্যূনত্বং কৈমুতিকন্যায়েন ব্যাখ্যেয়ং ॥ ৩ ॥

তৈঃ প্রক্ষিপ্তৈঃ ॥ ৪ ॥

ক্রমসন্দর্ভঃ।

যদ্যপি শ্রীরামচন্দ্রসঙ্গী তথাপি বক্ষ্যমাণদুর্ব্বৃত্তিত্বে হেতুরয়মিত্যাহ নরকস্যেতি। দুঃসঙ্গদোষাদিতি ভাবঃ। তৎকারণঞ্চ শ্রীলক্ষ্মণাদৌ বলগর্ব্বিতত্বেনানাদর এবেতি জ্ঞেয়ং। যৌ তু মৈন্দ দ্বিবিদৌ শ্রীরামপূজায়ামাবরণদেবৌ তৌ তু তদীয় বৈকুণ্ঠস্থাবস্থাবেব এতৌ পুনস্তচ্ছক্ত্যাবেশিনাবিতি ॥ ২——১৩ ॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

নরকস্য সখেতি। মহাভক্তরাজসুগ্রীবসচিবত্বেঽপি দুঃসঙ্গদোষস্যানর্থকারিত্বজ্ঞাপনার্থমুক্তং। দুঃসঙ্গস্যাপি কারণং শ্রীমল্লক্ষ্মণে তস্য পূর্ব্বমনাদর আসীদিতি জ্ঞেয়ং। যদ্যপি মৈন্দদ্বিবিদাদীনাং শ্রীরামপূজায়ামাবরণদেবত্বাদেব নিত্যসিদ্ধত্বমেব তদপি মহদপরাধদুঃসঙ্গাদিদোষজ্ঞাপনার্থং জয়বিজয়বদেকেন প্রকাশেনৈব দ্বিবিদস্য ভ্রংশোঽয়ং দর্শিতঃ ॥ ২ ॥

সখ্যুর্নরকস্য। অপচিতিরানৃণ্যং। রাষ্ট্রস্য বিপ্লবো নাশো যেন তৎ যথা স্যাত্তথাদহৎ ॥ ৩ ॥ ৪ ॥

শুকদেব কহিলেন, দ্বিবিদ নামে কোন এক বানর ভূমিপুত্র নরকের সখা ছিল এবং বীর্য্যশালী দ্বিবিদ মৈন্দের ভ্রাতা ও সুগ্রীবের সচিব ছিল ॥ ২ ॥

সেই বানর আপনার সখা নরকাসুরের বৈরনির্য্যাতন মানসে রাষ্ট্রবিপ্লব করিবার ইচ্ছায় পুর গ্রাম আকর এবং আভীরপল্লীসকলে অগ্নি প্রদান করত দাহ করিতে আরম্ভ করিল ॥ ৩ ॥

এবং কখন ২ পর্ব্বত উৎপাটন পূর্ব্বক আনয়ন করিয়া তদ্দ্বারা যেখানে তাঁহার মিত্রহা হরি অবস্থিতি করিতেছেন, সেই আনর্ত্তদেশের নগর সকল চূর্ণ করিতে লাগিল ॥ ৪ ॥

কচিৎ সমুদ্রমধ্যস্থো দোর্ভ্যামুৎক্ষিপ্য তজ্জলং। দেশানাগায়ুতপ্রাণো বেলাকূলে ন্যমজ্জয়ৎ॥ ৫ ॥
আশ্রমানৃষিমুখ্যানাং কৃত্বা ভগ্নবনস্পতীন্। অদূষয়চ্ছকৃন্মূত্রৈরগ্নীন্ বৈতানিকান্ খলঃ॥ ৬ ॥
পুরুষান্ যোষিতো দৃপ্তঃ ক্ষ্মাভৃদ্দ্রোণীগুহাসু সঃ। নিঃক্ষিপ্য চাপ্যধাচ্ছৈলৈঃ পেশস্কারীব কীটকং।
এবং দেশান্ বিপ্রকুর্ব্বন্ দূষয়ংশ্চ কুলস্ত্রিয়ঃ। শ্রুত্বা সুললিতং গীতং গিরিং রৈবতকং যযৌ।
তত্রাপশ্যদ্যদুপতিং রামং পুষ্করমালিনং। সুদর্শনীয়সর্ব্বাঙ্গং ললনাযূথমধ্যগং॥ ৭ ॥
গায়ন্তং বারুণীং পীত্বা মদবিহ্বললোচনং। বিভ্রাজমানং বপুষা প্রভিন্নমিব বারণং।

শ্রীধরস্বামী।

তস্য সমুদ্রস্য জলং বাহুভ্যামুৎক্ষিপ্য বেলায়াঃ কূলে বর্ত্তমানান্ দেশান্ প্লাবয়ামাসেতি॥ ৫ ॥
আশ্রমস্থান্ বনস্পতীন্ ভঙ্ক্ত্বা আহবনীয়াদাগ্নিষু মূত্রাদি কৃতবানিত্যর্থঃ॥ ৬ ॥
অপ্যধাৎ পিদধে। পেশস্কারী ভ্রমরঃ॥ ৭ ॥
গায়ন্তং কিমপ্যনির্ব্বচনীয়ং প্রভিন্নং মত্তং শাখামৃগো বানরঃ॥ ৮ ॥

বৈষ্ণবতোষণী।

বেলাকূলে বর্ত্তমানানিতি শেষঃ। কূলানিতি পাঠেঽপি স এবার্থঃ। অর্ণ আদা চ। প্রাণো বলং॥ ৫ ॥
ঋষিমুখ্যানাং শ্রীভগবদ্ভক্তর্ষীণাং॥ ৬ ॥
যোষিতশ্চেত্যন্বয়ঃ দৃপ্তো বলেন গর্ব্বিতঃ। কীটকমিতি জাত্যেকত্বং॥
বিপ্রকুর্ব্বন্ পীড়য়ন্ এবমুত্তরোত্তরং তস্য দুষ্টতাধিক্যং জ্ঞেয়ং। অতএবোক্তং শ্রীবিষ্ণুপুরাণে। কামরূপী মহারূপং কৃত্বা শস্যান্যশেষতঃ। লুঠন্ ভ্রমণসম্মর্দ্দৈঃ সংচূর্ণয়তি বানর ইতি॥
তত্রেতি যুগ্মকং। যদূনাং পতিমিতি সর্ব্ববৈভবপূর্ণত্বং পরমসুখিত্বাদিকঞ্চাহ রামমিতি। স্বভাবত এব রমণরসিকত্বং। পুষ্করেতি তদুপলক্ষিতবিদগ্ধবস্ত্রবেশত্বং। সুদর্শনীয়েতি স্বতোঽপি সৌন্দর্য্যং। ললনেতি তদুচিতপরিকরশোভমানত্বং॥ ৭ ॥
গায়ন্তমিতি বৈদগ্ধীং বিলাসঞ্চ মদেতি তত্র তত্রাতিশয়ং বিভ্রাজমানমিতি তেজস্বিত্বং দৃষ্টান্তশ্চ প্রাকৃতশ্রোতৃচিত্তে তত্তদ্বিশেষমাধুরীস্ফূর্ত্তিসোপানত্বায়॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

বেলা সমুদ্রজলং তৎকূলভবান্ দেশান্ পুংস্ত্বমার্ষঃ॥ ৫ ॥ ৬ ॥
অপ্যধাৎ আচ্ছাদয়ামাস॥ ৭ ॥
প্রভিন্নং মত্তং॥ ৮ ॥

দশ সহস্র হস্তির বলধারী সেই বানর কখন কখন সমুদ্র মধ্যে অবগাহন পূর্ব্বক বাহু প্রক্ষেপ দ্বারা তাহার জল উৎক্ষিপ্ত করিয়া বেলাকূলে বর্ত্তমান দেশ সকলকে প্লাবিত করিতে লাগিল॥ ৫ ॥

এবং প্রধান প্রধান ঋষিদিগের আশ্রমের বৃক্ষ সকল ভগ্ন করিয়া আহবনীয় অগ্নি সকল বিষ্ঠা মূত্রাদি দ্বারা দূষিত করিতে লাগিল॥ ৬ ॥

যেমন ভ্রমর অন্যান্য কীট সকলকে ধরিয়া স্বীয় গর্ত্তে পুরিয়া আচ্ছাদিত করে, তদ্রূপ বলদৃপ্ত সেই বানর মনুষ্যদিগের স্ত্রী পুরুষকে ধরিয়া পর্ব্বত গুহায় নিক্ষেপ করত শৈলখণ্ড দ্বারা আচ্ছাদিত করিত॥

এইরূপে দেশ সকলকে উৎপ্লাবিত ও কুলস্ত্রীগণকে দূষিত করিয়া দূর হইতে সুললিত গান শ্রবণ করিয়া রৈবতক গিরিতে গমন করিল। তথায় গিয়া পদ্মমালী সর্ব্বাঙ্গ সুন্দর ললনাকুলের মধ্যস্থ যদুপতি রামকে দেখিতে পাইল॥ ৭ ॥

তখন বলদেব মদমত্ত হস্তির ন্যায় স্বীয় শরীর জ্যোতিতে বিভূষিত ও বারুণী মদিরাপানে মদ বিহ্বল

দুষ্টঃ শাখামৃগঃ শাখামারূঢ়ঃ কম্পয়ন্ দ্রুমান্। চক্রে কিলকিলা-শব্দমাত্মানং সম্প্রদর্শয়ন্ ॥ ৮ ॥
তস্য ধার্ষ্ট্যং কপের্বীক্ষ্য তরুণ্যো জাতিচাপলাঃ। হাস্যপ্রিয়া বিজহসুর্বলদেবপরিগ্রহাঃ ॥ ৯ ॥
তা হেলয়ামাস কপির্ভ্রূক্ষেপৈঃ সংমুখাদিভিঃ। দর্শয়ন্ স্বগুদং তাসাং রামস্যচ নিরীক্ষতঃ।
তং গ্রাব্ণা প্রাহরৎ ক্রুদ্ধো বলঃ প্রহরতাং বরঃ। স বঞ্চয়িত্বা গ্রাবাণং মদিরাকলসং কপিঃ।
গৃহীত্বা হেলয়ামাস ধূর্ত্তস্তং কোপয়ন্ হসন্ ॥ ১০ ॥
নির্ভিদ্য কলসং ধৃষ্টো বাসাংস্যাস্ফালয়দ্বলং। কদর্থীকৃত্য বলবান্ বিপ্রচক্রে মদোদ্ধতঃ।

শ্রীধরস্বামী।

জাত্যা স্বভাবেন চাপলং যাসাং তাঃ ॥ ৯ ॥
হেলয়ামাস অবজজ্ঞে। নিরীক্ষতো নিরীক্ষমাণস্য তমনাদৃত্যেত্যর্থঃ ॥ ১০ ॥
আস্ফালয়ৎ যোষিতাং বাসাংস্যাকৃষ্য পাটিতবান্। বিপ্রচক্রে এবমপকৃতবানিত্যর্থঃ ॥ ১১ ॥

বৈষ্ণবতোষণী।

একশাখারূঢ়ত্বেঽপি বহুদ্রুমকম্পনং ঘনীভূতত্বাৎ কিলকিলা-শব্দমব্যক্তরাবমিত্যর্থঃ। প্রকর্ষেণ বৃহত্ত্বপ্রকটনেন তত্রাপি সম্যক্‌ত্বেন পরাক্রমপ্রকটনেন চ দর্শয়ন্ ॥ ৮ ॥
বিশেষেণোচ্চৈর্জহসুর্যতোহাস্যমেব প্রিয়ং যাসাং তাঃ। তত্র হেতু র্জাতীতি। তত্রাপি তরুণ্য ইতি। নচ মহাদুষ্টাদপি তস্মাদ্ভয়াদিক-মিত্যাহ বলেতি ॥ ৯ ॥
সম্যগ্ নানাগতি মুখং যত্র তদাদিভিস্তাসাং তাঃ প্রতি ॥
তমিত্যার্দ্ধকং ॥
কোপয়ন্ কোপয়িতুং হসন্। যদ্বা। পূর্ব্বং কোপয়ন্ পশ্চাত্তদ্দর্শনেন হসন্ ॥ ১০ ॥
বলং সর্ব্বতোঽধিকবলমপি কদর্থীকৃত্য মুহুঃ খেদয়িত্বা যতো মদেন গর্ব্বেণোদ্ধতঃ অবিনীতঃ। উচ্চৈরিত ইতি তু শ্লেষঃ। মদে হেতু-র্ব্বলবানিতি ॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

জাত্যা স্বভাবেন চাপলমগাম্ভীর্য্যং যাসাং তাঃ ॥ ৯ ॥
হেলয়ামাস অবজ্ঞাতবান্। সংমুখাদিভিঃ সংমুখস্থিতি-গতি-মূত্রণাদিভিঃ। তাসাং তাঃ। রামস্য নিরীক্ষমাণস্যেত্যনাদরে ষষ্ঠী ॥ ১০ ॥
বাসাংসি শয্যোপরিস্থিতানি আস্ফালয়ৎ আকৃষ্য পাটিতবান্। বিপ্রচক্রে এবমপকৃতবান্ ॥ ১১ ॥ ১২ ॥

লোচন হইয়া গান করিতেছিলেন। এমত সময়ে দুষ্ট বানর বৃক্ষশাখায় আরোহণ পূর্ব্বক বৃক্ষকে কম্পিত করত স্বীয়মুখ প্রদর্শন করাইয়া স্বজাতীয় কিল্ কিলা শব্দ করিয়া উঠিল ॥ ৮ ॥

স্বভাবচপলা অথচ হাস্যপ্রিয়া বলদেব-পরিগৃহীতা তরুণীগণ সেই বানরের প্রাগল্ভ্যদর্শনে হাস্য করিতে লাগিল ॥ ৯ ॥

বানরও নিরীক্ষমাণ বলদেবকে ভ্রূক্ষেপ ও মুখভঙ্গি দ্বারা বারম্বার অবজ্ঞা করিতে লাগিল। তখন বীরশ্রেষ্ঠ বলদেব ক্রুদ্ধ হইয়া তাহার প্রতি পাষাণখণ্ড নিক্ষেপ করিতে আরম্ভ করিলেন। ধূর্ত্ত কপিও বর্ষিত পাষাণখণ্ড হইতে স্বীয়শরীরকে বাঁচাইয়া নিকটে গমন পূর্ব্বক মদিরাকলস গ্রহণ করত দূরে গিয়া হাস্যাদি দ্বারা বলদেবের কোপ জন্মাইয়া উপহাস করিতে লাগিল ॥ ১০ ॥

এবং মদ্যকলস ভাঙ্গিয়া বনিতাগণের বস্ত্র আকর্ষণ পূর্ব্বক ছিন্ন করিয়া এবং অন্যান্য কদর্য্য ব্যবহার করিয়া বলদেবের সহিত বিরোধ করিতে লাগিল। মদোদ্ধত বলদেব তাহার সেই অবিনয় ও উদ্ধ-

তং তস্যাবিনয়ং দৃষ্ট্বা দেশাংশ্চ তদুপদ্রুতান্। ক্রুদ্ধো মুষলমাদত্ত হলঞ্চারিজিঘাংসয়া ॥ ১১ ॥
দ্বিবিদোঽপি মহাবীর্য্যঃ শালমুৎপাট্য পাণিনা। অভ্যেত্য তরসা তেন বলং মূর্দ্ধ্ন্যতাড়য়ৎ॥১২
তন্তু সঙ্কর্ষণো মূর্দ্ধ্নি পতন্তমচলো যথা। প্রতিজগ্রাহ ভগবান্ সুনন্দেনাহনচ্চ তং ॥ ১৩ ॥
মুষলাহতমস্তিষ্কো বিরেজে রক্তধারয়া। গিরির্যথা গৈরিকয়া প্রহারং নানুচিন্তয়ন্।
পুনরন্যং সমুৎক্ষিপ্য কৃত্বা নিষ্পত্রমোজসা। তেনাহনৎ সুসংক্রুদ্ধস্তং বলঃ শতধাচ্ছিনৎ।
ততোঽন্যেন রুষা জঘ্নে তঞ্চাপি শতধাচ্ছিনৎ। এবং যুধ্যন্ ভগবতা ভগ্নে ভগ্নে পুনঃ পুনঃ।
আকৃষ্য সর্ব্বতো বৃক্ষান্নির্বৃক্ষমকরোদ্বনং। ততোঽমুঞ্চচ্ছিলাবর্ষং বলস্যোপর্য্যমর্ষিতঃ।

শ্রীধরস্বামী।

শালং বৃক্ষং ॥ ১২ ॥

সুনন্দেন মুষলেন অহনৎ অঘ্নিত্যর্থঃ। তং বানরং ॥ ১৩ ॥

মস্তিষ্কং মস্তকাবয়ববিশেষঃ। গৈরিকয়া লোহিতধাতুনা। নানুচিন্তয়ন্ ন গণয়ন্ ॥ ১৪ ॥

বৈষ্ণবতোষণী।

দেশান্ তদুপদ্রবস্থান্ দৃষ্ট্বা অনুসন্ধায় ক্রুদ্ধঃ পুনরতিক্রুদ্ধঃ সন্ ॥ ১১ ॥

পাদেনৈকেনোৎপাট্য অভ্যেত্যাভিমুখমেত্য ॥ ১২ ॥

প্রতিজগ্রাহ স্বীকৃতবান্ অচলো যথেতি তস্য তেনাকিঞ্চিৎকরত্বং সূচিতং। তদিদঞ্চ ক্ষমা পৌনঃপুন্যং তস্য শ্রীরাঘবেন্দ্রসেবা প্রাগ্ভাবমনুসন্ধায় কৃতমিতি গম্যতে ॥ ১৩ ॥

মুষলেতি যুগ্মকং নানুচিন্তয়ন্নিত্যস্য পরেণান্বয়ঃ ॥

তত ইত্যর্দ্ধকং জঘ্নে দ্বিবিদঃ অভিনদ্বলঃ ॥

ভগবতেতি প্রায়স্তৎকৃতপ্রহারপ্রতীকারমেবাকরোৎ। নতু তং তদাপি প্রাণতো মারয়ৎ লীলামাত্রপ্রয়োজনত্বাদিতি ভাবঃ ॥

ততো বৃক্ষাভাবে সতীত্যর্থঃ ॥ ১৪ ॥

ক্রমসন্দর্ভঃ।

মস্তিষ্কং মস্তকমজ্জা ॥ ১৪——১৯ ॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

সুনন্দেন মুষলেন মস্তিষ্কং মস্তকাবয়ববিশেষঃ ॥ ১৩ ॥ ১৪ ॥

কর্ত্তৃক দেশকে উপদ্রুত দেখিয়া ক্রোধে শত্রু বিনাশার্থ মুষল ও হল উভয় ধারণ করিলেন ॥ ১১ ॥

বলবান্ দ্বিবিদও এক হস্তে একটা শালবৃক্ষ উৎপাটন করত বেগে আগমন পূর্ব্বক তদ্দ্বারা মস্তকে তাড়না করিল ॥ ১২ ॥

ভগবান্ সঙ্কর্ষণ মস্তকোপরি আপতিত পর্ব্বত সদৃশ সেই শালবৃক্ষকে হস্তে গ্রহণ করত দ্বিবিদের মস্তকে মুষলাঘাত করিলেন ॥ ১৩ ॥

যেমন গৈরিকরাগে পর্ব্বত বিরাজিত হয়, তদ্রূপ মুষল দ্বারা মস্তিষ্কে আহত হইয়া রক্তধারাতে দ্বিবিদ সুশোভিত হইল এবং মুষল প্রহারের প্রতি ভ্রূক্ষেপ না করিয়া পুনর্ব্বার অন্য শালবৃক্ষ উৎপাটন পূর্ব্বক আকর্ষণ বেগে তাহাকে নিষ্পত্র করিয়া তদ্দ্বারা বলদেবের প্রতি আঘাত করিল,বলদেবও ক্রুদ্ধ হইয়া তাহাকে শতখণ্ড করিয়া ফেলিলেন। পরে দ্বিবিদও অন্য বৃক্ষনিক্ষেপ করিতে আরম্ভ করিল. এবং বলরামও তাহাকে শতখণ্ড করিলেন। এইরূপে ভগবানের সহিত পুনঃ পুনঃ যুদ্ধে সর্ব্বদিক্ হইতে বৃক্ষ সকল আকর্ষণ পূর্ব্বক বনকে বৃক্ষ শূন্য করিয়া ফেলিল। পরে ক্রোধাবিষ্ট হইয়া বল-

তৎ সর্ব্বং চূর্ণয়ামাস লীলয়া মুষলায়ুধঃ ॥ ১৪ ॥
স বাহূ তালসঙ্কাশৌ মুষ্টীকৃত্য কপীশ্বরঃ। আসাদ্য রোহিণীপুত্রং তাভ্যাং বক্ষস্যরূরুজৎ ॥ ১৫ ॥
যাদবেন্দ্রোঽপি তং দোর্ভ্যাং ত্যক্ত্বা মুষললাঙ্গলে। জত্রাবভ্যর্দ্দয়ৎ ক্রুদ্ধঃ সোঽপতদ্রুধিরং বমন্॥১৬
চকম্পে তেন পততা সটঙ্কঃ সবনস্পতিঃ। পর্ব্বতঃ কুরুশার্দ্দূল বায়ুনা নৌরিবাম্ভসি ॥ ১৭ ॥
জয়শব্দো নমঃশব্দঃ সাধু সাধ্বিতি চাম্বরে। সুরসিদ্ধমুনীন্দ্রাণামাসীৎ কুসুমবর্ষিণাং ॥ ১৮ ॥

শ্রীধরস্বামী।

অরূরুজৎ তাড়য়ামাস ॥ ১৫ ॥
জত্রৌ কণ্ঠবাহুমূলে ॥ ১৬ ॥
টঙ্কাঃ সস্তোয়বিবরাণি তৎ সহিতঃ পর্ব্বতঃ ॥ ১৭ ॥
সুরাদীনাং জয়শব্দাদি বভূব ॥ ১৮ ॥

বৈষ্ণবতোষণী।

শিলানামপ্যভাবে সতি বাহূ মুষ্টীকৃত্য দৃঢ়বদ্ধকরাগ্রৌ কৃত্বা রোহিণীপুত্রমিতি শ্রীরোহিণীপ্রেমস্মরণেন তত্র মূর্চ্ছোক্তিঃ ॥ ১৫ ॥
মুষললাঙ্গলৌ ত্যক্ত্বেতি তস্য নিরায়ুধত্বেন তদ্যোগ্যত্বাৎ দোর্ভ্যাং তদ্বৎ সমুষ্টিভ্যামেবাতিতত আর্দ্দয়ৎ। আঙভাব আর্ষঃ। স দ্বিবিদঃ॥১৬
সটঙ্ক ইতি তেন জলপ্লাবনং ব্যঞ্জিতং। জত্রবায়ামস্ত্রিভিস্তৌ চ খনিত্রে গ্রাবদারণে। কপিথে বা স্ত্রিয়াং টঙ্ক ইতি ত্রিকাণ্ডশেষঃ।
ততশ্চ সটঙ্কঃ সাবরণ ইত্যর্থঃ ॥ ১৭ ॥
সাধু সাধ্বিতি শব্দশ্চাসীৎ সুরাদিদ্বিন্দ্রাণাং শ্রেষ্ঠানাং এতে চ শব্দাঃ সর্ব্বেষাং প্রত্যেকমেবানন্দভক্তিবিস্ময়ৈর্জ্জাতাঃ। ভাবভেদেন সুরেন্দ্রাদীনাং যথাসংখ্যমেব বা। ১৮ ॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

মুষ্টীকৃত্য মুষ্টিমন্তৌ কৃত্বেত্যর্থঃ। অরূরুজৎ তাড়য়ামাস ॥ ১৫ ॥
ত্যক্ত্বা মুষললাঙ্গলাবিতি তস্য নিরায়ুধত্বে সতি স্বস্যাপি নিরায়ুধত্বৌচিত্যাৎ। জত্রৌ কণ্ঠবাহুমূলে। ১৬ ॥
সটঙ্কঃ ভিত্তিসহিতঃ। পর্ব্বতঃ রৈবতকঃ। জত্রবায়ামস্ত্রিভিস্তৌ চ খনিত্রে গ্রাবদারণে। কপিথে চাস্ত্রিয়াং টঙ্কঃ ইতি ত্রিকাণ্ডশেষঃ ॥ ১৭——১৯ ॥

দেবের উপরে শিলা বর্ষণ করিতে লাগিল। মুষলায়ুধ বলদেবও অবলীলাক্রমে তৎ সমুদায় চূর্ণ করিয়া ফেলিলেন ॥ ১৪ ॥

পরে কপীশ্বর তালবৃক্ষ সদৃশ হস্তদ্বয় দৃঢ়রূপে মুষ্টিবদ্ধ করিয়া বেগে আগমন পূর্ব্বক রোহিণীপুত্রের বক্ষঃদেশে তাড়না করিল ॥ ১৫ ॥

তখন যাদবেন্দ্র বলদেবও মুষল ও লাঙ্গল পরিত্যাগ করত ক্রোধে তাহার জত্রু অর্থাৎ কণ্ঠবাহুমূলে দৃঢ়তর করাঘাত করিলেন। তাহাতে দ্বিবিদ রুধির বমন করিতে করিতে ভূতলে পতিত হইল। ১৬ ॥

হে কুরুশ্রেষ্ঠ! যেমন নদীতে নৌকা সকল বায়ুবেগে কম্পিত হয় তদ্রূপ তাহার পতনবেগে জলযুক্ত বিবর ও বনস্পতি সহিত পর্ব্বত সকল কম্পমান হইয়া উঠিল ॥ ১৭ ॥

তখন স্বর্গ হইতে দেব সিদ্ধ মুনীন্দ্রগণ পুষ্পবৃষ্টি সহকারে জয় শব্দ, নমঃ শব্দ ও সাধু শব্দ করিতে লাগিলেন ॥ ১৮ ॥

এবং নিহত্য দ্বিবিদং জগদ্ব্যতিকরাবহং। সংস্তূয়মানো ভগবান্ জনৈঃ স্বপুরমাবিশৎ ॥ ১৯ ॥

॥ * ॥ ইতি শ্রীভাগবতে মহাপুরাণে পারমহংস্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং দশমস্কন্ধে দ্বিবিদবধঃ সপ্তষষ্টিতমোঽধ্যায়ঃ ॥ * ॥ ৬৭ ॥ * ॥

শ্রীশুক উবাচ ॥

দুর্য্যোধনসুতাং রাজন্ লক্ষ্মণাং সমিতিঞ্জয়ঃ। স্বয়ম্বরস্থামহরৎ সাম্বো জাম্ববতীসুতঃ।

কৌরবাঃ কুপিতাঃ প্রোচুর্দ্দুর্বিনীতোঽয়মর্ভকঃ। কদর্থীকৃত্য নঃ কন্যামকামামহরদ্বলাৎ ॥ ১ ॥

শ্রীধরস্বামী।

জগতো ব্যতিকরং নাশমাবহতীতি তথা তং ॥ ১৯ ॥

॥ * ॥ ইতি দশমে সপ্তষষ্টিতমঃ ॥ * ॥

অষ্টষষ্টিতমে সাম্বে নিরুদ্ধে কৌরবৈর্যুধি। তদ্বিমোক্ষায় রামেণ গজাহ্বয়বিকর্ষণং ॥ ০ ॥

রামচরিত্রান্তরং নিরূপয়িতুমাহ দুর্য্যোধনসুতামিতি। সমিতিঞ্জয়ঃ সংগ্রামজিৎ ॥ ১ ॥

বৈষ্ণবতোষণী।

জনৈঃ স্বর্গিভির্দ্দিবৌকৈশ্চ ভগবানিতি সার্ব্বজ্ঞ্যাকারুণ্যাদিব্যঞ্জনাৎ এবং দ্রোণাদিষু দ্বিবিদকৃতলোকমোচনাদিকঞ্চ জ্ঞেয়ং। স্ব-শব্দেন স্বজনসমাগমমহোৎসবশ্চ সূচিতঃ ॥ ১৯ ॥

॥ * ॥ ইতি শ্রীবৈষ্ণবতোষণ্যাং দশমটিপ্পন্যাং সপ্তষষ্টিতমঃ ॥ * ॥

হৃতো যদৈব প্রদ্যুম্নঃ সম্বরেণাম্বুধাত্মিনা। মাসেঽস্মিন্নেব সাম্বস্তু জাম্ববত্যামজায়ত ইতি শ্রীহরিবংশোক্ত্যা প্রায়ঃপ্রদ্যুম্নসমবয়স্কত্বাৎ শ্রীসাম্বস্য পূর্ব্ববৃত্তমপি বিবাহং শ্রীবলদেববিক্রমপ্রসঙ্গাদত্রাহ দুর্য্যোধন ইত্যাদিনা জাম্ববত্যাঃ সুত ইতি তস্যাঃ সৌভাগ্যাধিক্যসূচনেন তস্মিন্ পিতৃস্নেহাধিক্যং দর্শিতং। অতএব তস্যাস্তৎসমসুন্দরপুত্রপ্রার্থনয়া শ্রীভগবতা স্বভক্তবরশিবস্য মাহাত্ম্যং তদ্বতা তমারাধ্য স প্রাপ্ত ইতি দানধর্ম্মে। অতএব স্নেহেনাম্বয়া সহ সদা বর্ত্তত ইতি সাম্বঃ। অতএব যত্র তত্র তদ্বিশেষণত্বং তস্য শ্রূয়তে ॥ ১ ॥

ক্রমসন্দর্ভঃ।

॥ * ॥ ইতি দশমে শ্রীজীবগোস্বামিকৃতে ক্রমসন্দর্ভে সপ্তষষ্টিতমঃ ॥ * ॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

॥ * ॥ ইতি সারার্থদর্শিন্যাং হর্ষিণ্যাং ভক্তচেতসাং। সপ্তষষ্টিতমোঽধ্যায়ো দশমেঽজনি সঙ্গতঃ ॥ * ॥

অষ্টষষ্টিতমে সাম্বে নিরুদ্ধে কুরুভির্হলী। দুরুক্ত্যা কোপিতশ্চক্রে গজাহ্বয়বিকর্ষণং ॥ ০ ॥

সমিতিঞ্জয়ঃ সংগ্রামজিৎ ॥ ১ ॥

ভগবান্ সঙ্কর্ষণ এইরূপে জগদুপপ্লবকারি দ্বিবিদকে বিনাশ পূর্ব্বক দেবগণ কর্ত্তৃক স্তূয়মান হইয়া স্বীয় জনগণ সহিত স্বীয় পুরে প্রবেশ করিলেন ॥ ১৯ ॥

॥ * ॥ ইতি দশমে সপ্তষষ্টিতম অধ্যায় ॥ * ॥

অষ্টষষ্টিতম অধ্যায়ে যুদ্ধে কৌরব কর্ত্তৃক সাম্ব রুদ্ধ হইলে তাহার মোচনের নিমিত্ত বলদেবের হস্তিনা বিকর্ষণ বর্ণন ॥ ০ ॥

শুকদেব কহিলেন, হে রাজন্! সংগ্রামজেতা জাম্ববতীনন্দন সাম্ব স্বয়ম্বরসভা হইতে দুর্য্যোধনতনয়া লক্ষ্মণাকে হরণ করিয়াছিলেন ॥

তদ্দর্শনে দুর্য্যোধনাদি কৌরবেরা কুপিত হইয়া কহিল, এই বালক অত্যন্ত দুর্ব্বিনীত যে হেতু কন্যা তাহাকে কামনা না করিলেও সে আমাদিগকে অনাদর করিয়া তাহাকে বল পূর্ব্বক হরণ করিয়া লইল ॥ ১ ॥

বধ্নীতেমং দুর্বিনীতং কিং করিষ্যন্তি বৃষ্ণয়ঃ। যেঽস্মৎপ্রসাদোপচিতাং দত্তাং নো ভুঞ্জতে মহীং॥২
নিগৃহীতং সুতং শ্রুত্বা যদ্যেষ্যন্তীহ বৃষ্ণয়ঃ। ভগ্নদর্পাঃ শমং যান্তি প্রাণা ইব সুসংযতাঃ॥ ৩॥
ইতি কর্ণঃ শলো ভূরির্যজ্ঞকেতুঃ সুযোধনঃ। সাম্বমারেভিরে বদ্ধুং কুরুবৃদ্ধানুমোদিতাঃ।
দৃষ্ট্বানুধাবতঃ সাম্বো ধার্ত্তরাষ্ট্রান্মহাবলঃ। প্রগৃহ্য রুচিরং চাপং তস্থৌ সিংহ ইবৈকলঃ॥ ৪॥

শ্রীধরস্বামী।

নোঽস্মাকং মহীং। অস্মাভির্দত্তাং। ন তে ভূপতয় ইতি ভাবঃ॥ ২॥

যান্তি যাস্যন্তি। প্রাণা ইন্দ্রিয়াণীব সুসংযতাঃ প্রাণায়ামাদিভি র্দমিতাঃ॥ ৩॥

কুরুবৃদ্ধো ভীষ্মস্তেনানুমোদিতাঃ। তৎসহিতাঃ ষড়েতে ইত্যর্থঃ॥ ৪॥

বৈষ্ণবতোষণী।

কৌরবা দুর্য্যোধনাদয়ঃ অর্ভকোঽপি বিনয়রহিতঃ সগর্ব্ব ইত্যর্থঃ। যদ্বা। অর্ভকোঽয়ং পিত্রাদিভিরশিক্ষিত ইতি তদনপাধিক্ষপন্তি যতঃ কদর্থীকৃতা খেদয়িত্বা তত্রাপি অকামাং তদ্বরণেচ্ছারহিতাং॥

বধ্নীতেতি হননিষেধো দ্যোত্যতে সচাধুনা তৎস্পৃষ্টায়াঃ কন্যায়া বরান্তরাযোগ্যত্বেন জামাতৃত্বাবশ্যকত্বাৎ শ্রীভীষ্মাদীনাং তথা সম্মতেশ্চ অতএবাগ্রে জিষ্ণুক্ষব ইতি বন্ধনে হেতুর্দুর্বিনীতমিতি অন্যথাস্মাকং পরাভব এব জনৈর্দৃশ্যেত ইতি ভাবঃ॥ ২॥

শমং যান্তি অস্মাকং বশ্যা ভবিষ্যন্তীত্যর্থঃ। দুর্ব্বাসনামপি বশ্যত্বে দৃষ্টান্তঃ প্রাণা ইতি॥ ৩॥

শলাদয়স্ত্রয়ঃ সোমদত্তপুত্রাস্তত্র যজ্ঞকেতুর্ভূরিশ্রবাঃ কুরুবৃদ্ধেতি তেষামুৎসাহকারণং। তেন তু তেষামভিমানবাঞ্ছনার্থমেবানুমোদনমিতি জ্ঞেয়ং॥

প্রকর্ষেণ সজ্জীকরণাদিনা গৃহীত্বা॥ ৪॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

নোঽস্মাকং মহীমস্মাভির্দত্তাং ন তে ভূপতয় ইতি ভাবঃ॥ ২॥

যান্তি যাস্যন্তি প্রাণা ইন্দ্রিয়াণীব॥ ৩॥

শলাদয়স্ত্রয়ঃ সোমদত্তপুত্রাঃ। যজ্ঞকেতুর্ভূরিশ্রবাঃ। কুরুবৃদ্ধো ভীষ্মস্তেনানুমোদিতা ইত্যোতৎ স্পৃষ্টায়াঃ কন্যায়া বরান্তরাযোগ্যত্বেন বরো ভবেৎ কিন্ত্বেতদন্যায় স্বশোধ্যয়োর্দ্যোতনার্থময়ং বন্ধনীয় এব ন তু বধ্য ইতি কৃতানুমোদনা স্ততশ্চ তেনাপি সহিতাঃ কর্ণাদয়ঃ ষড়িত্যর্থঃ॥ ৪॥

এই দুর্ব্বিনীত বালককে বন্ধন কর, দেখি বৃষ্ণিবংশীয়েরা কি করিতে পারে। তাহারা আমাদিগের অনুগ্রহপ্রার্থী এবং আমাদিগের দত্ত কিঞ্চিৎ রাজ্য ভোগ করে, তাহারা স্বয়ং রাজা নহে॥ ২॥

বালক নিগৃহীত হইলে যদি তাহা শুনিয়া বৃষ্ণিগণ এখানে আগমন করে, তাহা হইলে প্রাণায়ামাদি দ্বারা দমিত ইন্দ্রিয়গণের ন্যায় তাহারাও ভগ্নদর্প হইয়া শম (শান্তি) লাভ করিবে অর্থাৎ আমাদের বশীভূত হইবে॥ ৩॥

এই প্রকারে ভীষ্ম কর্তৃক অনুমোদিত হইয়া তাঁহার সহিত কর্ণ, শল, ভূরি, যজ্ঞকেতু এবং সুযোধন এই ছয় জনে সাম্বকে বন্ধন করিবার নিমিত্ত গমন করিলেন। মহাবল সাম্ব ধৃতরাষ্ট্রপক্ষীয় বলকে পশ্চাৎ পশ্চাৎ আগমন করিতে দেখিয়া মনোহর ধনুর্দ্ধারণ পূর্ব্বক সিংহের ন্যায় একাকীই দণ্ডায়মান হইলেন॥ ৪॥

তে তং জিঘৃক্ষবঃ ক্রুদ্ধাস্তিষ্ঠ তিষ্ঠেতিভাষিণঃ। আসাদ্য ধন্বিনো বাণৈঃ কর্ণাগ্রণ্যঃ সমাকিরন্ ॥৫
সোঽপবিদ্ধঃ কুরুশ্রেষ্ঠ কুরুভির্যদুনন্দনঃ। নামৃষ্যত্তদচিন্ত্যার্ভঃ সিংহঃ ক্ষুদ্রমৃগৈরিব।
বিস্ফূর্জ্য রুচিরং চাপং সর্ব্বান্ বিব্যাধ শায়কৈঃ। কর্ণাদীন্ ষড্রথান্ বীরস্তাবদ্ভির্যুগপৎপৃথক্ ॥৬॥
চতুর্ভিশ্চতুরো বাহানেকৈকেনচ সারথীন্। রথিনশ্চ মহেষ্বাসাংস্তস্য তত্তেঽভ্যপূজয়ন্।
তস্য তে বিরথং চক্রুশ্চত্বারশ্চতুরো হয়ান্। একস্তু সারথিং জঘ্নে চিচ্ছেদান্যঃ শরাসনং ॥ ৭ ॥
তং বদ্ধা বিরথীকৃত্য কৃচ্ছ্রেণ কুরবো যুধি। কুমারং স্বস্য কন্যাঞ্চ স্বপুরং জয়িনোঽবিশন্।

শ্রীধরস্বামী।

কর্ণোঽগ্রণীর্যেষাং তে ॥ ৫ ॥

ন অমৃষ্যৎ নামৃষ্যৎ নাসহত। অচিন্ত্যস্য ভগবতোঽর্ভঃ। অচিন্ত্যশ্চাসাবর্ভশ্চেতি বা ॥ ৬ ॥

তং প্রপঞ্চয়তি চতুর্ভিরিতি। চতুর্ভিশ্চতুর ইত্যত্র বীপ্সানুসন্ধেয়া। তৎ কর্ম্ম তে সম্মানিতবন্ত ইত্যর্থঃ ॥ ৭ ॥

স্বস্য দুর্য্যোধনস্য কন্যাঞ্চ ॥ ৮ ॥

বৈষ্ণবতোষণী।

সম্যগাকিরন্ ব্যাপ্লুবন্ ॥ ৫ ॥

অতিশয়েন বিদ্ধঃ। পাঠান্তরেঽপকর্ষণাদ্বিদ্ধঃ। হে কুরুশ্রেষ্ঠেতি পূর্ব্বেষাং দুর্ব্বিনয়েন লজ্জমানং রাজানং সান্ত্বয়তি। যদুনন্দন ইতি। বাল্যাৎ প্রভৃতি রামেণ সোঽস্ত্রেষু বিনিয়োজিতঃ। রামাদনন্তরঞ্চৈব মানিতঃ সর্ব্ববৃষ্ণিভিরিতি শ্রীহরিবংশোক্তং মাহাত্ম্যং সূচয়তি। স্বরূপতশ্চাচিন্ত্যার্ভঃ ॥

বিস্ফূর্জ্যেতি যুগ্মকং। গাঢ়মাকৃষ্য রুচিরং যথা স্যাত্তাবদ্ভিঃ ষড়্ভিঃ পৃথক্ প্রত্যেকং তত্রাপি যুগপদভিতোঽপূজয়ন্ শশংসিরে ॥ ৬ ॥

কথঞ্চক্রুস্তদাহ চত্বার ইতি পদাভ্যামেকঃ কর্ণোঽন্যো ভীষ্মঃ ॥ ৭ ॥

বিরথীকৃত্য পশ্চাদ্বদ্ধা অন্যথা তত্রাশক্তেঃ। কন্যাঞ্চাদায়েতি শেষঃ। কুমারমিতি প্রৌঢ়ৈর্ব্বহুভিশ্চ বালকস্যৈকস্য বন্ধনাদিকমন্যায্যমিতি ভাবঃ। জয়িনঃ সন্তঃ। অচিন্ত্যার্ভ ইত্যুক্তত্বাদেতদপি শ্রীমদনিরুদ্ধবৎ শ্রীভগবল্লীলাবিশেষেচ্ছয়ৈব জাতমিতি ভাবঃ ॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

সমাকিরন্ সম্যগাকীর্ণং চক্রুঃ ॥ ৫ ॥

অপবিদ্ধঃ অপকর্ষণা অন্যায়েন বিদ্ধঃ। নামৃষ্যৎ নাসহত। অচিন্ত্যস্য ভগবতোঽর্ভঃ ॥ ৬ ॥

চতুর্ভিশ্চতুর ইত্যত্র বীপ্সাঽনুসন্ধেয়া। তৎ কর্ম্ম তে সম্মানিতবন্তঃ ॥ ৭ ॥

কুমারং কন্যাঞ্চ গৃহীত্বেতি শেষঃ ॥ ৮ ॥

তখন কর্ণ প্রভৃতি সেই ধনুর্দ্ধারী বল সমুদায় সাম্বকে ধরিবার ইচ্ছায় উচ্চৈঃস্বরে “তিষ্ঠ তিষ্ঠ” বলিতে বলিতে আগমন পূর্ব্বক তাঁহাকে বাণ দ্বারা আচ্ছাদিত করিল ॥ ৫ ॥

মহারাজ! যদুনন্দন সাম্ব কুরুবীরগণ কর্ত্তৃক নিক্ষিপ্ত বাণে বিদ্ধ হইয়া তাহা সহ্য করিতে না পারিয়া ক্ষুদ্র মৃগকর্ত্তৃক তাড়িত সিংহের ন্যায় দণ্ডায়মান হইয়া ধনু আস্ফালন করত অচিন্ত্যপুরুষ শ্রীকৃষ্ণের পুত্র সেই বীরবালক কর্ণাদি ছয় মহাবীরকে ও রথ গজ হয় প্রভৃতিকে তাবৎ সংখ্যক বাণ দ্বারা পৃথক্ পৃথক্রূপে বিদ্ধ করিলেন ॥ ৬ ॥

চারি চারি বাণদ্বারা চারি চারি অশ্ব ও এক এক বাণদ্বারা সারথি সকলকে বিদ্ধ করিলেন। তখন সেই ছয় ধনুর্দ্ধারী মহারথি সাম্বের সেই কর্ম্মকে প্রশংসা করিতে লাগিলেন এবং চারি জনে চারি অশ্বকে এক জন সারথিকে, অপর একজন তাঁহার ধনুককে ছেদন করিলেন ॥ ৭ ॥

কুরুগণ এই প্রকারে যুদ্ধে জয়ী হইয়া বহু কষ্টে সেই বালককে রথচ্যুত করিয়া বন্ধন পূর্ব্বক দুর্য্যোধনের কন্যার সহিত তাঁহাকে স্বীয়পুরে লইয়া গেলেন। হে মহারাজ! অনন্তর নারদমুখে ঐ

তচ্ছ্রুত্বা নারদোক্তেন রাজন্ সংজাতমন্যবঃ। কুরূন্ প্রত্যুদ্যমং চক্রুরুগ্রসেনপ্রচোদিতাঃ ॥ ৮ ॥
সান্ত্বয়িত্বা তু তান্ রামঃ সন্নদ্ধান্ বৃষ্ণিপুঙ্গবান্। নৈচ্ছৎ কুরূণাং বৃষ্ণীনাং কলিং কলিমলাপহঃ।
জগাম হাস্তিনপুরং রথেনাদিত্যবর্চ্চসা। ব্রাহ্মণৈঃ কুলবৃদ্ধৈশ্চ বৃতশ্চন্দ্র ইব গ্রহৈঃ ॥ ৯ ॥
গত্বা গজাহ্বয়ং রামো বাহ্যোপবনমাশ্রিতঃ। উদ্ধবং প্রেষয়ামাস ধৃতরাষ্ট্রং বুভুৎসয়া ॥ ১০ ॥
সোঽভিবন্দ্যাম্বিকাপুত্রং ভীষ্মং দ্রোণং সবাহ্লিকং। দুর্য্যোধনঞ্চ বিধিবদ্রামমাগতমব্রবীৎ ॥১১॥

**শ্রীধরস্বামী।**

যতঃ কলিং নৈচ্ছৎ অতঃ সান্ত্বয়িত্বা জগামেতি ॥ ৯ ॥
ধৃতরাষ্ট্রং প্রতিবুভুৎসয়া অভিপ্রায়ং জিজ্ঞাসয়া ইত্যর্থঃ ॥ ১০ ॥
বিধিবদভিবন্দ্য ॥ ১১ ॥

**বৈষ্ণবতোষণী।**

নারদোক্তযুক্তিকেন তদ্দ্বারেণ উগ্রসেনেনৈব চোদিতা যাদবা নতু শ্রীকৃষ্ণেন পরস্বাম্বীয়ে জ্যেষ্ঠে ভগবদ্ভ্রাতরি সতি স্বয়ং স্বপুত্রাদার্থমুদ্যমানর্হাৎ। অগ্রজাতিপ্রায়জ্ঞানাদুগ্রসেনে যদুরাজসংমাননযাচ্চ ॥ ৮ ॥
সান্ত্বয়িত্বেতি যুগ্মকং। কুরূণাং বৃষ্ণীনামিতি শ্রীরোহিণীকুন্ত্যাদিসম্বন্ধেনৈকতাং প্রাপ্তত্বাদিতি ভাবঃ। কলিং কলহং নৈচ্ছং যতঃ সামান্যতোঽপি কলহাদিকলিকালদোষাপহঃ। যদুকুলে দুর্য্যোধনস্য মলমভিমানাদিকমপহন্তি তস্মাত্তং দূরীকরোতি নতু তমপি হন্তুমিচ্ছতীতি তং করুণস্বভাবত্বাদিতি ভাবঃ। এবং ভগবদ্ভাগবতত্বেষদোষস্য যেনাপি দুরুন্মূলত্বং দর্শিতমিতি চ ॥ ৯ ॥
ধৃতরাষ্ট্রমিতি রাজত্বাৎ দুর্য্যোধনাদীনাং দুর্বুদ্ধে মূলকত্বাচ্চ ॥ ১০ ॥
অভিবাদনে শ্রীযুধিষ্ঠিরাদীনাং অনুক্তিস্তদানীমিন্দ্রপ্রস্থবাসাৎ। দুর্য্যোধনঞ্চেতি চকারো নিকর্ষে। স চ তস্যানর্হত্বেঽপি লোকরীত্যৈবেদং বহিরভিবন্দনমিতি বোধয়তি অন্তস্তু তদ্বিধশাত্রুসর্ব্বাস্তর্ব্বামিত্ব দৃষ্টৈবেতি ॥ ১১ ॥

**ক্রমসন্দর্ভঃ।**

সোঽভিবন্দ্য ॥ ১——১৫ ॥

**শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।**

সান্ত্বয়িত্বা জগামেত্যন্বয়ঃ। যতো নৈচ্ছদিত্যাদি ॥ ৯ ॥
বুভুৎসয়া তদভিপ্রায়জিজ্ঞাসয়া ॥ ১০ ॥
যুধিষ্ঠিরাদীনামভিবাদনে অনুল্লেখস্তদানীং তেষামিন্দ্রপ্রস্থেঽবস্থানাৎ ॥ ১১ ॥

সকল বার্ত্তা শ্রবণ করিয়া বৃষ্ণিবংশীয়েরা উগ্রসেন কর্ত্তৃক উৎসাহিত হইয়া ক্রোধে কুরুদিগের প্রতি যুদ্ধার্থ উদ্যোগ করিতে লাগিলেন ॥ ৮ ॥

বলদেব তাহা শ্রবণ করিয়া সত্বর আগমন পূর্ব্বক যুদ্ধোদ্যুক্ত বৃষ্ণিগণকে সান্ত্বনা করিলেন, কলিমলাপহ বলদেব কুরু ও বৃষ্ণিবংশের কলহ ইচ্ছা করিলেন না। পরে ব্রাহ্মণ ও কুলবৃদ্ধগণের সহিত একত্র হইয়া সূর্য্যসদৃশ প্রকাশশালী রথে আরোহণ পূর্ব্বক গ্রহগণে পরিবৃত চন্দ্রের ন্যায় হস্তিনাপুরে গমন করিলেন ॥ ৯ ॥

বলদেব হস্তিনানগরে উপস্থিত হইয়া পুরীর বাহিরে এক উপবনে উত্তীর্ণ হইয়া ধৃতরাষ্ট্রের অন্তঃকরণের ভাব বুঝিবার নিমিত্ত প্রথমতঃ তাঁহার নিকটে উদ্ধবকে প্রেরণ করিলেন ॥ ১০ ॥

উদ্ধব গিয়া অম্বিকাপুত্র ধৃতরাষ্ট্রকে এবং ভীষ্ম, দ্রোণ, বাহ্লিক ও দুর্য্যোধন ইহাদিগকে যথাবিধি বন্দনা করিয়া বলদেবের আগমন বার্ত্তা নিবেদন করিলেন ॥ ১১ ॥

তেঽতিপ্রীতাস্তমাকর্ণ্য প্রাপ্তং রামং সুহৃত্তমং। তমর্চ্চয়িত্বাভিযযুঃ সর্ব্বে মঙ্গলপাণয়ঃ॥ ১২॥
তং সংগম্য যথান্যায়ং গামর্ঘ্যঞ্চ ন্যবেদয়ন্। তেষাং যে তৎপ্রভাবজ্ঞাঃ প্রণেমুঃ শিরসা বলং।
বন্ধূন্ কুশলিনঃ শ্রুত্বা পৃষ্ট্বা শিবমনাময়ং। পরস্পরমথো রামো বভাষেঽবিক্লবং বচঃ।
উগ্রসেনঃ ক্ষিতীশেশো যদ্ব আজ্ঞাপয়৻ প্রভুঃ। তদব্যগ্রধিয়ঃ শ্রুত্বা কুরুধ্বমবিলম্বিতং॥ ১৩॥
যদ্যূয়ং বহবস্ত্বেকং জিত্বাধর্ম্মেণ ধার্ম্মিকং। অবধ্নীতাথ তন্মৃষ্যে বন্ধূনামৈক্যকাম্যয়া॥ ১৪॥

শ্রীধরস্বামী।

তমুদ্ধবমর্চ্চয়িত্বা সৎকৃত্য। মঙ্গলপাণয় উপায়নহস্তাঃ॥ ১২॥ বৃদ্ধা অপি প্রণেমুঃ॥ ১৩॥
যদ্যূয়মিতি উগ্রসেনবাক্যং। মৃষ্যে সহে। অথাতঃ সুতমানীয় সমর্পয়েতি শেষঃ॥ ১৪॥

বৈষ্ণবতোষণী।

সুহৃদো যাদবাঃ। সুহৃত্তরাঃ শ্রীবসুদেবাদয়ঃ। তেঽপি পৌরব্যাঃ শ্রীরোহিণ্যাঃ পুত্রত্বেন সুহৃত্তমং। যদ্বা। পরমোপকারিণং দুর্য্যোধনং প্রতি গদাদিশিক্ষণাৎ অতোঽতিপ্রীতাঃ॥ ১২॥
যে ভীষ্মাদয়ঃ॥
শ্রুত্বেত্যত্র হেতুঃ শিবং ক্ষেমং। অনাময়ং চারোগ্যং। পরস্পরং পৃষ্ট্বেতি। তদেবং দৃষ্ট্বা শ্রুত্বা স্থিতেষ্বিতি শেষঃ। অথো তৎপ্রশ্নানন্তরমেব অবিক্লবং নির্ভয়ং॥
আজ্ঞাপনযোগ্যত্বমাহ ক্ষিতীতি শেষঃ। তত্র হেতুঃ প্রভুঃ মহেন্দ্রাদীনামপ্যাজ্ঞাপক ইতি রাজত্বমাত্রং যযাতিনা নিষিদ্ধং নতু রাজেশত্বমিতি স্থায়শ্চ দর্শিতঃ। অব্যগ্রধিয়ঃ সাবধানাঃ সন্তঃ। যদ্বা। তেন সাম্যেবাদিষ্টমিতি তত্রান্যথাশঙ্কয়া ভয়মকুর্ব্বাণা ইত্যর্থঃ॥ ১৩॥
অধর্ম্মেণেতি চ্ছেদঃ। অথ কার্য্যে। ঐক্যমভেদঃ॥ ১৪।

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

তমুদ্ধবং সংকৃত্য॥ ১২॥
তেষাং মধ্যে যে ভীষ্মাদয়স্তে প্রণেমুঃ॥
পরস্পরং শ্রুত্বা পৃষ্ট্বা স্থিতেষু তেষ্বিতি শেষঃ॥
ক্ষিতীশাঃ যূয়ং যুষ্মাকমপীশো রাজা। তত্র হেতুঃ প্রভুঃ সুধর্ম্মাপারিজাতাদ্যুপায়নসমর্পকা মহেন্দ্রাদয়োঽপি যস্যাজ্ঞাকারিণস্তত্র কে যূয়ং বরাকা ইতি যযাতিনা যদূনাং রাজত্বমাত্রং নিষিদ্ধং নতু রাজেশত্বমিতি ভাবঃ। অব্যগ্রধিয়ঃ সন্ত ইত্যন্যথা স যুষ্মান্ দণ্ডয়িষ্যতীতি ভাবঃ॥ ১৩॥
যদ্যূয়মিত্যুগ্রসেনস্য বাক্যং। অধর্ম্মেণ জিত্বেতি তন্মৃষ্যে সহে। তস্মাদাশু তমানীয় সমর্পয়েতি বাক্যশেষস্তৎপ্রয়োগস্তেষাং তাবন্মাত্রশ্রবণেনাপি দুর্ব্বচনে প্রবৃত্তত্বাৎ॥ ১৪॥

তখন তাঁহারা সুহৃত্তম রাম আগমন করিয়াছেন শুনিয়া অত্যন্ত প্রীতমনে উদ্ধবকে সম্মান করিয়া সকলেই উপায়ন হস্তে করিয়া আগমন করিলেন॥ ১২॥

পরে ক্রমে ক্রমে যথাবিধানে সকলে তাঁহার নিকটে উপস্থিত হইয়া একটী গো ও অর্ঘ্য প্রদান করিলেন এবং তাঁহাদিগের মধ্যে যাঁহারা বলদেবের প্রভাব জানিতেন, তাঁহারা আসিয়া তাঁহাকে প্রণাম করিতে লাগিলেন। পরে পরস্পর বন্ধুবান্ধবগণের কুশলবার্ত্তা শ্রবণ ও জিজ্ঞাসা করিলেন। অনন্তর বলরাম বিনয় বচনে কহিলেন, ক্ষিতিপতিদিগের অধিপতি এই প্রভু উগ্রসেন তোমাদিগকে যাহা আজ্ঞা করেন, তোমরা স্থিরবুদ্ধি হইয়া শ্রবণ করত অবিলম্বে তাহা সম্পাদন কর॥ ১৩॥

উগ্রসেনের বাক্য এই যে, তোমারা বহু ব্যক্তি একত্র হইয়া একজন ধার্ম্মিককে অধর্ম্মযুদ্ধে জয় করিয়া যে বন্ধন করিয়াছ, বন্ধুগণের সহিত ঐক্য রক্ষার্থে তাহা আমরা সহ্য করিয়াছি অতএব এক্ষণে সেই পুত্রকে আনয়ন করিয়া আমাদিগের নিকট সমর্পণ কর॥ ১৪॥

বীর্য্যশৌর্য্যবলোন্নদ্ধমাত্মশক্তিসমং বচঃ। কুরবো বলদেবস্য নিশম্যোচুঃ প্রকোপিতাঃ ॥ ১৫ ॥
অহো মহচ্চিত্রমিদং কালগত্যা দুরত্যয়া। আরুরুক্ষত্যুপানদ্বৈ শিরো মুকুটসেবিতং ॥ ১৬ ॥
এতে যৌনেন সম্বদ্ধাঃ সহ শয্যাসনাশনাঃ। বৃষ্ণয়স্তুল্যতাং নীতা অস্মদ্দত্তনৃপাসনাঃ ॥ ১৭ ॥
চামরব্যজনে শঙ্খমাতপত্রঞ্চ পাণ্ডুরং। কিরীটমাসনং শয্যাং ভুঞ্জন্ত্যস্মদুপেক্ষয়া ॥ ১৮ ॥

শ্রীধরস্বামী।

বীর্য্যং প্রভাবঃ শৌর্য্যমুৎসাহঃ। বলং সত্ত্বং তৈরুন্নদ্ধং উৎশৃঙ্খলং। কথং আত্মনঃ শক্তেঃ সমং অনুরূপং ॥ ১৫ ॥
উপানৎ পাদরক্ষা শির আরোঢ়ুমিচ্ছতীতি। হীনা অস্মানাজ্ঞাপয়ন্তীত্যর্থঃ ॥ ১৬ ॥
তদেব প্রপঞ্চঃ এত ইতি চতুর্ভিঃ। যৌনেন পৃথায়া বিবাহেন ॥ ১৭ ॥
কিঞ্চ চামরব্যজনে ইতি। ভুঞ্জন্তি উপযুঞ্জত ইত্যর্থঃ। অস্মদুপেক্ষয়া অস্মাকমনাগ্রহেণ ॥ ১৮ ॥

বৈষ্ণবতোষণী।

অন্য বাক্যবিশেষাকথনঞ্চ তেষাং তাবন্মাত্রশ্রবণেনৈব দুর্ব্বচনে প্রবৃত্তত্বাৎপ্রকর্ষেণ কোপিতাত্ত্বচ্চৈব ॥ ১৫ ॥
অহো বিস্ময়ে। ন চ চিত্রমিত্যাহুঃ। কালস্য গত্যা গতিঃ সোঃ স্থানে টাদেশশ্ছান্দসঃ। দুরত্যয়া দুর্জ্ঞ্যা। কদাচিদসম্ভবোদয়াৎ তদেব দর্শয়তি আরুরুক্ষতীতি ॥ ১৬ ॥
এত ইতি সাক্ষাদ্বলদেবোদ্দেশেন সংবদ্ধাঃ সম্বন্ধং প্রাপিতাঃ অতঃ সহৈকত্র শয্যাদয়ো যেষাং তে ॥ ১৭ ॥
চামরে এব ব্যজনে ॥ ১৮ ॥

ক্রমসন্দর্ভঃ।

গত্যা গতিঃ। সৌ টাদেশশ্ছান্দসঃ ॥ ১৬——১৮ ॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

বীর্য্যং প্রভাবঃ শৌর্য্যমুৎসাহঃ বলঞ্চ তৈরুন্নদ্ধমুচ্ছ্রিতং। আত্মনঃ শক্তেরনুরূপং সমং। প্রকোপিতাঃ অর্থাত্ত্বচ্চৈব ॥ ১৫ ॥
কালগত্যা কালগতিঃ উপানৎ চর্ম্মপাদুকাপি শিরস্তচ্চাপি মুকুটযুক্তং ॥ ১৬ ॥
এতে যৌনেন পৃথাবিবাহেনেতি শ্যালকভাবো ব্যঞ্জিতঃ ॥ ১৭ ॥
ভুঞ্জন্তি ভুঞ্জতে। অস্মাকমুপেক্ষয়েতি অপেক্ষ্যালক্ষণ আদরোঽস্মাকমেষু ন সম্ভবত্যেব। কিন্তুপেক্ষালক্ষণ অনাদর এবাস্তি। হীনকুলত্বেনাদৃতত্বাদেতদৌদ্ধত্যং বয়মুপেক্ষামহে ইতি ভাবঃ ॥ ১৮ ॥

এইরূপ প্রভাব, উৎসাহ, বলসমন্বিত ও স্বীয় সামর্থ্য যুক্ত বলদেবের বাক্য শুনিয়া কুরুগণ ক্রোধান্বিত হইয়া কহিতে লাগিলেন ॥ ১৫ ॥

অহো কি মহদাশ্চর্য্য। দুরত্যয় কালের গতিক্রমে উপানৎ ( চর্ম্মপাদুকাও ) মুকুটভূষিত শিরোদেশে আরোহণ করিতে ইচ্ছা করে, অর্থাৎ হীন হইয়াও আমাদের প্রতি আজ্ঞা করে ॥ ১৬ ॥

পৃথার অর্থাৎ কুন্তির বিবাহ দ্বারা এই সকল বৃষ্ণিবংশীয়দিগের সহিত আমাদিগের কেবল যোনি সম্বন্ধ মাত্র, সেই হেতু ইহারা আমাদিগের সহিত এক শয্যায় শয়ন ও একত্র ভোজন করিতে পায়, কিন্তু আমাদিগের দত্ত নৃপাসন প্রাপ্ত হইয়া এক্ষণে ইহারা আমাদিগের তুল্য হইতে চায় ॥ ১৭ ॥

এইক্ষণে ইহারা আমাদিগকে উপেক্ষা করিয়াই চামর, ব্যজন, শঙ্খ, আতপত্র, কিরীট, আসন, শয্যা ইত্যাদি স্বতন্ত্র রূপে ভোগ করিতেছে ॥ ১৮ ॥

অলং যদূনাং নরদেবলাঞ্ছনৈর্দাতৃপ্রতীপৈঃ ফণিনামিবামৃতং।
যে নঃ প্রসাদোপচিতা হি যাদবা আজ্ঞাপয়ন্ত্যদ্য গতত্রপা বত॥ ১৯॥
কথমিন্দ্রোঽপি কুরুভির্ভীষ্মদ্রোণার্জ্জুনাদিভিঃ। অদত্তমবরুন্ধীত সিংহগ্রস্তমিবোরণঃ॥ ২০॥
শ্রীবাদরায়ণিরুবাচ॥
জন্মবন্ধুশ্রিয়োন্নদ্ধমদাস্তে ভরতর্ষভাঃ। আশ্রাব্য রামং দুর্ব্বাচ্যমসভ্যাঃ পুরমাবিশন্।
দৃষ্ট্বা কুরূণাং দৌঃশীল্যং শ্রুত্বা বাচ্যানিচাচ্যুতঃ। অবোচৎ কোপসংরব্ধো দুষ্প্রেক্ষ্যঃ প্রহসন্মুহুঃ॥২১

**শ্রীধরস্বামী।**

অলমিতি অতঃপরং তানাপহরিষ্যামীত্যর্থঃ॥ ১৯॥
অবরুন্ধীত স্বীকুর্য্যাৎ। উরণো মেষঃ॥ ২০॥
জন্মনা বন্ধুভিশ্চোপলক্ষিতয়া শ্রিয়া উন্নদ্ধ উৎকটো মদো যেষাং তে। দুর্ব্বাচং পরুষং বাক্যং অসভ্যা অসজ্জনাঃ॥ ২১॥

**বৈষ্ণবতোষণী।**

দাতৃণামস্মাকং প্রতীপৈঃ প্রতিকূলৈঃ অমৃতং ক্ষীরং তৈরিত্যর্থঃ। ভিসঃ স্থতাবোঽপি ছান্দসঃ। নোঽস্মাকং প্রসাদেনানুগ্রহেণৈবো-চিতাং বৃদ্ধিং প্রাপ্তা হি প্রসিদ্ধৌ॥ ১৯॥
কথমপি তৈরর্জ্জুনস্য সান্নিধ্যাভাবেঽপি গ্রহণমাত্মগৌরবার্থং॥ ২০॥
আ সমন্তাৎ মহাকোপেনোচ্চৈরস্তিকে শ্রাবয়িত্বা আসমন্তাৎপরমুখা ক্রুতগত্যাদিনা অবিশন্। অসভ্যাঃ সাধুব্যতিরিক্তাঃ শ্রীভীষ্মাদয়স্তু তত্রৈব স্থিতা ইত্যর্থঃ। ভরতর্ষভা ইতি ভরতর্ষভেতি বা পাঠঃ॥
দৌঃশীল্যং ক্রোধাবেশাদিকং। অচ্যুতঃ সর্ব্বশক্তিপূর্ণঃ অতঃ কোপেন সংরব্ধ আবিষ্টঃ। অতএব দুষ্প্রেক্ষ্যঃ ভ্রুকুট্যাদ্যাটোপেন দ্রষ্টুমশক্যঃ কোপাদেব মুহুঃ প্রকর্ষেণ হসন্ স হসন্নিতি বা॥ ২১॥

অমৃতং ক্ষীরং তৈরিত্যর্থঃ॥ ১৯——৩৬॥ **ক্রমসন্দর্ভঃ।**

**শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।**

অতঃপরমেষামপরাধোপেক্ষাঽহচিতৈবেত্যাহ অলমিতি। তৈরেতৈস্তো নৃপলাঞ্ছনান্যাস্তারয়িষ্যাম ইতি ভাবঃ॥ ১৯॥
অস্মাকমিন্দ্রঃ খল্বনুকূলোঽস্তীতি যদহং কুরুধ্বে তত্রাপি যে যদবঃ শৃণুধ্বমিত্যাহ কথমিতি অবরুন্ধীত গ্রহীতুং শক্নুয়াৎ। উরণো-মেষ ইতি যত্রেন্দ্রমপি মেষমিব পশ্যামস্তত্র যূয়ং কে ইতি ভাবঃ॥ ২০॥
জন্ম সৎকুলজত্বং বন্ধবো ভীষ্মাদয়স্তদ্রূপয়া সম্পত্ত্যা চ উন্নদ্ধ উৎকটোমদো যেষাং তে। দুর্ব্বাচং পরুষবাক্যং॥
এতে কিয়ন্তো বদন্তি কিয়ন্তো কুর্ব্বন্তি তদবন্তু কুর্ব্বান্তত্যপেক্ষয়ৈব তদানীং তূষ্ণীমাসীৎ। গতেষু তেষু পৌরলোকেষু তু স্থিতেষু স্বসমুচিতং বক্তুং কর্ত্তুঞ্চ কোপমাবিশ্চকারেত্যাহ দৃষ্ট্বেতি ক্রোধসংরব্ধঃ কোপাবিষ্টঃ॥ ২১॥

সর্পদিগের নিকটে অমৃত প্রদানের ন্যায় যদুবংশীয়দিগের এই যে রাজচিহ্ন সকল ইহা দাতৃগণের শত্রুতুল্য মাত্র, যে যদুবংশীয়েরা আমাদিগের প্রসাদ লাভ করিয়া জীবিত থাকে তাহারা এক্ষণে লজ্জা-শূন্য হইয়া আমাদিগের প্রতি আজ্ঞা করিতেছে॥ ১৯॥

ভীষ্ম দ্রোণ প্রভৃতি কুরুশ্রেষ্ঠ কর্ত্তৃক অদত্ত বস্তু দেবরাজ ইন্দ্রও পাইতে সমর্থ হয়েন না, যেমন সিংহের গ্রাসমধ্যস্থ সিংহ পরিত্যাগ না করিলে মেষ তাহা কখনই পাইতে পারে না তাহার ন্যায়॥২০

শুকদেব কহিলেন, জন্ম ও বন্ধু হইতে প্রাপ্ত সৌভাগ্য মদে মত্ত উন্মত্ত সেই অসভ্য ভরতবংশী-য়েরা বলদেবকে এইরূপ দুর্ব্বাক্য শ্রবণ করাইয়া পুরীমধ্যে প্রবেশ করিল। পরে বলদেব কৌরব-দিগের দৌঃশীল্য দর্শন ও অবাচ্য বাক্য শ্রবণ করিয়া ক্রোধে দুষ্প্রেক্ষ্য হইয়া হাসিতে হাসিতে কহিতে লাগিলেন॥ ২১॥

নূনং নানামদোন্নদ্ধাঃ শান্তিং নেচ্ছন্ত্যসাধবঃ। তেষাং হি প্রশমো দণ্ডঃ পশূনাং লগুরো যথা।
অহো যদূন্ সুসংরব্ধান্ কৃষ্ণঞ্চ কুপিতং শনৈঃ। সান্ত্বয়িত্বাহমেতেষাং শমমিচ্ছন্নিহাগতঃ॥ ২২॥
ত ইমে মন্দমতয়ঃ কলহাভিরতাঃ খলাঃ। যে মামবজ্ঞায় মুহুর্দুর্ভাষ্যান্মানিনোঽব্রুবন্॥ ২৩॥
নোগ্রসেনঃ কিল বিভুর্ভোজ বৃষ্ণ্যন্ধকেশ্বরঃ। শক্রাদয়ো লোকপালা যস্যাদেশানুবর্ত্তিনঃ॥ ২৪॥
সুধর্ম্মা ক্রম্যতে যেন পারিজাতোঽমরাঙ্ঘ্রিপঃ। আনীয় ভুজ্যতে সোঽসৌ ন কিলাধ্যাসনার্হণঃ।

শ্রীধরস্বামী।

নানা ধনাভিজনাদি মদৈরুন্নদ্ধাঃ। দণ্ডএব প্রশমঃ প্রকর্ষেণ শময়তীতি তথা। লগুড়ো দণ্ডঃ॥ ২২॥
দুর্ভাষ্যান্ অবাচ্যান্ শব্দান্॥ ২৩॥
দুর্ভাষণমনুস্মরতি ষড়্ভিঃ। নোগ্রসেন ইতি। বিভুঃ আজ্ঞাপয়িতুং সমর্থঃ॥ ২৪॥
অহো ধৃষ্টাঃ শ্রীকৃষ্ণমপ্যাক্ষিপন্তস্ত ইতি কুপিত আহ সুধর্ম্মেত্যাদিভিস্ত্রিভিঃ॥ ২৫॥

বৈষ্ণবতোষণী।

হি এব দণ্ডএব। ন সামাদিঃ॥
অহো ইতি খেদে। সুসংরব্ধান্ যোদ্ধুমুদ্যতান্ অতিক্রুদ্ধান্ বা। অতঃ শনৈঃ সান্ত্বয়িত্বা শমমুপদ্রবরাহিত্যং॥ ২২॥
তে ময়া চিকীর্ষিতসমাঃ। মন্দমতিত্বাদিকমেব দর্শয়তি যে মামিতি তং মামেতি কচিৎ॥ ২৩॥
নম্বয়মপ্যযুক্তমেবাবোচত ইতি চেত্তত্রাহ নেতি। কিল স্বিমর্থে অনৃতে বা। অপি তু বিভুরেবেত্যর্থঃ। যদ্বা। উগ্রসেনঃ কিল নিশ্চয়ে বিভুরিতি বিরোধলক্ষণয়া॥ ২৪॥
টীকায়াং কৃষ্ণমপ্যাক্ষিপন্তস্ত ইত্যত্র সমুদায়োক্তেরিতি ভাবঃ। অমরাণামঙ্ঘ্রিপ ইতি মনুষ্যাভোগ্যত্বং তথা তদর্থমিন্দ্রাদিদেবনির্জয়াদিকং চ সূচিতং। ন অধ্যাসনং সিংহাসনং অর্হতীতি তথা সঃ। কিল শিরশ্চালনে উপহাসে বা। কিন্তু সুতরামেব তদর্হণ ইতি। যদ্বা। কিল নিশ্চয়ে তাদৃশোঽসৌ তদনতিতুচ্ছং নার্হতোবেত্যর্থঃ। এবমগ্রেঽপি॥

শ্রীবিশ্বনাথচক্রবর্ত্তী।

নানাধনাদিমদৈরুন্নদ্ধাঃ দণ্ডএব নানামদান্ প্রশময়তীতি প্রশমঃ। নতু সামাদিরুপায় ইত্যর্থঃ॥ ২২॥
তং প্রসিদ্ধমেতেষাং হিতকারিণমপি মাং॥ ২৩॥
দুর্ভাষণমনুস্মরতি ষড়্ভিঃ। নোগ্রসেন ইতি॥ ২৪॥
অহো ধৃষ্টাঃ অলং যদূনামিত্যুক্ত্বা কৃষ্ণমপ্যাক্ষিপন্তীতি কুপিত আহ। সুধর্ম্মেত্যাদিভিস্ত্রিভিঃ। অধ্যাসনং নৃপসিংহাসনং তদপি নার্হতি॥ ২৫॥

যে সকল সাধুলোক ধন এবং অভিমান-মদে উন্মত্ত হইয়া শান্তি ইচ্ছা না করে, দুষ্ট পশুদিগের লগুড়ের ন্যায় তাহাদিগকে দণ্ড করিলেই তাহারা শমতা পায়। অহো! যদুকুল ক্রোধে উন্মত্ত হইয়াছে এবং শ্রীকৃষ্ণও ক্রমশঃ কুপিত হইবেন অতএব আমি উভয়কে সান্ত্বনা করিয়া শমতা করিয়া দিব এই মনে করিয়া এখানে আসিলাম॥ ২২॥

কিন্তু ইহারা অভিমানী, দুর্ব্বুদ্ধি, কলহাভিরত ও খল, যেহেতু ইহারা আমাকে অবজ্ঞা করিয়া বারম্বার অবাচ্য বাক্য প্রয়োগ করিয়াছে॥ ২৩॥

ইন্দ্রাদি লোকপাল সকল যাঁহার আদেশানুবর্ত্তী হইয়া কর্ম্ম করেন, ভোজ, বৃষ্ণি, অন্ধক তিনের অধীশ্বর সেই উগ্রসেন ইহাদিগের প্রতি আজ্ঞা করিতে সমর্থ নহেন॥ ২৪॥

যিনি সুধর্ম্মাকে আক্রমণ করেন এবং যিনি অমরবৃক্ষ পারিজাতকে আনয়ন পূর্ব্বক স্বীয় উপবনে

